Acc. No. Shelf No.

Title Sri Vaisnav Sandarbha

SubTitle

4th vol-, 10th-11th issues

Role [Author] [Editor] [Comment.] [Transl.] [Compiler] [ ]

Edition

Publisher

Place Year 1920 Ind.Yr.

Lang. Sanskrit Script Bengali

Subject

P.T.C

শ্রীগুরবে নমঃ।

REG. No.—A 232.




# মাসিক পত্র ও সমালোচন

৪র্থ খণ্ড। বৈশাখ—আষাঢ়। ১০ম—১২শ সংখ্যা।

সন ১৩১৩ সাল।

## সূচী



শ্রীনবদ্বীপনিবাসি শ্রীযুক্ত পণ্ডিত শচীনন্দন গোস্বামি ভক্তিরত্ন কর্ত্তৃক অনূদিত।

শ্রীধাম বৃন্দবান।

শ্রীদেবকীনন্দন যন্ত্রে

শ্রীনিত্যস্বরূপ ব্রহ্মচারি কর্ত্তৃক মুদ্রিত।

অগ্রিম বার্ষিক মূল্য ১॥০ পাঁচ সিকা। শ্রীচৈতন্যাব্দ ৪২২। প্রতি সংখ্যা ৶১০।

# শ্রীপত্র সম্বন্ধে নিয়মাবলি।

১। "শ্রীবৈষ্ণব-সন্দর্ভ" প্রতিমাসের সংক্রান্তির মধ্যে প্রকাশিত হইবেন। অগ্রিম বার্ষিক মূল্য ১।০ পাঁচ সিকা মাত্র।

২। শ্রীপত্রের কোন সংখ্যা নমুনা স্বরূপ বা স্বতন্ত্র প্রয়োজন হইলে ৵১০ আনার ডাক টিকিট পাঠাইলে সে সংখ্যা প্রেরিত হয়।

৩। গ্রাহকগণ পত্র লিখিবার সময় বা মূল্য প্রেরণকালে স্ব স্ব "গ্রাহক নম্বর" লিখিতে বিস্মৃত না হন।

৪। কেহ পত্রের উত্তর প্রাপ্তির ইচ্ছা করিলে রিপ্লাই কার্ডে বা অর্দ্ধ আনার টিকিটসহ পত্র লিখিবেন।

৫। কেহ শ্রীপত্রে বিজ্ঞাপন দিতে ইচ্ছা করিলে, প্রতি পংক্তি ।০ চারি আনা হিসাবে দিতে হইবে। অধিক দিনের জন্য হইলে স্বতন্ত্র বন্দোবস্ত করা যাইতে পারে।

৬। শ্রীপত্র সম্বন্ধে মূল্যাদি নিম্ন ঠিকানায় আমার নামে পাঠাইবেন।

"শ্রীবৈষ্ণব-সন্দর্ভ" কার্য্যালয়। } শ্রীগণেশচন্দ্র ভট্টাচার্য্য।
শ্রীদেবকীনন্দন প্রেস, বৃন্দাবন। } কার্য্যাধ্যক্ষ।

---



---

মলাটের শেষভাগে ৩য় ও ৪র্থ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

ওমিতি সামানি গায়ন্তি,
ওংশোমিতিশস্ত্রাণি শংসন্তি,
ওমিত্যধ্বর্যুঃ প্রতিগিরং প্রতিগৃণাতি,
ওমিতি ব্রহ্মা (ব্রহ্ম) প্রসৌতি, (প্রস্তৌতি)
ওমিত্যগ্নিহোত্রমনুজানাতি,

---

আশ্রাবয়ন্তি উচ্চৈরুচ্চারয়ন্তি অধ্বর্য্যবো হোতৃস্থং হরিং প্রতীত্যর্থঃ। যদি হরিরোন্নামা ন স্যাৎ তদাধ্বর্যুঃ তথা ন ব্রূয়াদিতি ভাবঃ। ওশ্রাবয়েতি বাক্যে ওঙ্কারো নোপলভ্য ইত্যত উক্তং, ওমিত্যেতদনুকৃতীতি এতদনুরূপং হন্মবৈ। ওইত্যেতদোঙ্কারানুকরণরূপং প্রসিদ্ধমিত্যর্থঃ। অপিৰ্ব্বক্ষ্যমাণমন্ত্রসমুচ্চয়ে। ওমিতিসামানীতি। উদ্গাতৃ-প্রস্তোতৃ-প্রতিহর্ত্তৃ-সুব্রহ্মণ্যাখ্যাশ্চত্বারঃ উদ্গাতারঃ। ওমিতিবিষ্ণুমুদ্দিশ্য সামানি গায়ন্তি। ওঁ শোমিতীতি। হোতৃমৈত্রাবরুণা-চ্ছাবাকগ্রাবস্তুতশ্চেতি চত্বারো হোতৃগণস্থাঃ ওঁ শোশাবেতি ওঁঅধিকোচ্চ শস্ত্রথরূপ। ওঁশ অত্যুচ্চস্থবিষ্ণো! অবরক্ষ ইত্যুক্ত্বা শস্ত্রাণি শংসন্তীত্যর্থঃ। ওমিতীতি ওথামোদেবেতি ও অধিকোচ্চধামমহাধাম। ও দেবস্থচ্চদেবেতি প্রতিগিরং মন্ত্রং অধ্বর্য্যুঃ প্রতিগৃণাতি উচ্চারয়তি। ওমিতিবিষ্ণুমুদ্দিশ্য ব্রহ্মা-ব্রহ্মাখ্যঋত্বিক্ প্রসৌতি সোমমভিষুণোতীত্যর্থঃ। ওমিত্যগ্নিহোত্রমিতি। বিষ্ণুঃ কর্ম্মসাঙ্গং সফলং করোত্বিতি ভাবেন ওমিত্যগ্নিহোত্রাদিকমনুজানাতি।

---

হেতু ঐ সকল অর্থাৎ মৎস্যাদি সকল রূপ সমূহও "ওম" এই পদে কথিত হয়েন। (বিষ্ণুর ওম্ নামের কারণ বলিতেছেন) অধ্বর্য্যুগণ হোতৃস্থহরির প্রতি উচ্চস্বরে বলিয়া থাকেন যে হে অধিকোচ্চ হোতৃস্থবিষ্ণো! স্বীয় মূলরূপ প্রকাশ কর, (এই বাক্যে ইহা স্পষ্টই জানা যায় যে, যদি হরি ওম্ নামা না হয়েন তাহা হইলে অধ্বর্য্যুগণ এই রূপ কখনও বলিতেন না) এবং ও ইতি ওঙ্কারানুরূপ বলিয়া প্রসিদ্ধ। উদ্গাতা, প্রস্তোতা, প্রতিহর্ত্তা ও সুব্রহ্মণ্য নামক উদ্গাতৃগণ "ওম" এইবাক্যে বিষ্ণুকে উদ্দেশ করিয়া সামবেদ গান করিয়া থাকেন হোতৃ-

ওমিতিব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্নাহ ব্রহ্মোপাপ্নবানীতি, ব্রহ্মৈবোপাপ্নোতি ॥ ১৯ ॥

( ওঁ দশ )

ইতি অষ্টমোঽনুবাকঃ।

ঋতঞ্চ স্বাধ্যায়প্রবচনে চ, সত্যঞ্চ স্বাধ্যায়প্রবচনে চ, তপশ্চ স্বাধ্যায়প্রবচনে চ, দমশ্চ স্বাধ্যায়প্রবচনে চ,

---

তৎকর্ম্মকৃতাবনুজ্ঞাং ওমিত্যনেন করোতীত্যর্থঃ। ব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্ ব্যাকরিষ্যন্ স্বাধ্যায়াধ্যায়নাদিকং করিষ্যন্ ব্রহ্ম বিষ্ণুং উপাপ্নবানীতিভাবেনোমিত্যাহেত্যর্থঃ। তৎ কিং তদভিসন্ধির্য্যা ভবতি নেত্যাহ, ব্রহ্মৈবোপাপ্নোতীতি, এতচ্চোপলক্ষণং। যদাধ্বর্যু প্রভৃতয়োঽপ্যক্তজ্ঞানপূর্ব্বকং ব্রহ্মোপাপ্নবানীত্যভিসন্ধিপূর্ব্বকং মন্ত্রানুচ্চারয়েয়ুঃ। তদা ব্রহ্ম প্রাপ্নুবন্ত্যেবেত্যপি ধ্যেয়ং ॥ ১৯ ॥

বেদাখ্যব্রহ্মবিদ্যাকামস্য তৎপ্রাপ্ত্যর্থং তৎপূর্ব্বভাবিনো যমনিয়মানাহ, ঋতঞ্চেত্যাদিনা ঋতং যথার্থজ্ঞানং। স্বাধ্যায়ো গুরূচ্চারণানুচ্চারণং। প্রবচনং ব্যাখ্যানং। ঋতঞ্চ স্বাধ্যায়প্রবচনে চেত্যাদীনি কর্ত্তব্যানীতি সর্ব্বত্র শেষঃ।

---

গণ "ওম্ অধিকোচ্চ সুখরূপবিষ্ণো! আমাদিগকে রক্ষাকর" এই রূপ বলিয়া শস্ত্র সমূহ ক্ষেপণ করিয়া থাকেন। "ওম্ অধিকোচ্চধাম মহাধাম! হে দেব সূচ্চদেব!" ইত্যাদি বলিয়া প্রতিবাক্যে মন্ত্র উচ্চারণ করেন। ব্রহ্মাখ্য ঋত্বিক্ "ওম্" বিষ্ণুকে লক্ষ্য করিয়া স্তব করেন এবং "বিষ্ণু অঙ্গের সহিতকর্ম্মচয় সফল করুন" এই বাক্যে এই রূপে "ওম্" এই বাক্যে অগ্নিহোত্রাদি অর্থাৎ তৎ কর্ম্মকারির প্রতি অনুজ্ঞা করেন, ব্রাহ্মণগণ স্বাধ্যায়নাদি করিয়া বিষ্ণুকে প্রাপ্ত হইবে এই অভিপ্রায়ে "ওম্" এই পদ বলিয়া থাকেন তন্নিমিত্ত তাহার সেই অভিসন্ধি মিথ্যা হয়না বস্তুতঃ ব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৯ ॥

বেদাখ্য ব্রহ্মবিদ্যা কামিদিগের ব্রহ্মবিদ্যা প্রাপ্তির নিমিত্ত পূর্ব্বে ভাবি যম নিয়ম সমূহ বলিতেছেন,—যথার্থজ্ঞান, স্বাধ্যায় ( অর্থাৎ গুরু কর্তৃক উচ্চা-

শমশ্চ স্বাধ্যায়প্রবচনে চ, অগ্নয়শ্চ স্বাধ্যায়প্রবচনে চ,
অগ্নিহোত্রঞ্চ স্বাধ্যায়প্রবচনে চ,
অতিথয়শ্চ স্বাধ্যায়প্রবচনে চ,
মানুষঞ্চ স্বাধ্যায়প্রবচনে চ, প্রজা চ স্বাধ্যায়প্রবচনে চ,
প্রজনশ্চ স্বাধ্যায়প্রবচনে চ,
প্রজাতিশ্চ স্বাধ্যায়প্রবচনে চ ॥ ২০ ॥

---

সত্যঞ্চেতি। যথার্থজ্ঞানপূর্ব্বকং বচনং, তৎপূর্ব্বকং করণঞ্চেতি জ্ঞেয়ং। ধ্যানং সত্যং পূজাপূজা চ তপঃ। দম ইন্দ্রিয়নিগ্রহঃ। শমঃ ভগবন্নিষ্ঠা। অগ্নয়ঃ অগ্নীনাং আধানং। অগ্নিহোত্রং অগ্নিহোত্রানুষ্ঠানং। অতিথয়ঃ অতিথিপূজনং। মানুষং মনুষ্যস্যেদং মানুষং। দেবাদেরুত্তমস্য মনুষ্যত্বে প্রাপ্তে জ্ঞানাদাতিশয়ে সত্যপি তদপ্রকাশেন মনুষ্যসম্বন্ধিধর্ম্মপ্রদর্শনং মানুষমিত্যর্থঃ। প্রজা সুতোৎপত্তিঃ। প্রজননং তদ্রক্ষণং। প্রজাতিঃ পিত্রা পুত্রস্য দ্বিজত্বসংস্কারেণ প্রকৃষ্টজাতিকরণং। সর্ব্বকর্ম্মকৃতিকালেঽপি স্বাধ্যায়প্রবচনয়োঃ কর্ত্তব্যতাজ্ঞাপনার্থং সর্ব্বত্রানুষঙ্গঃ ॥ ২০ ॥

---

রিত বাক্যের অনুচ্চায়) প্রবচন (ব্যাখ্যান) সত্য (যথার্থজ্ঞান পূর্ব্বক বচন) স্বাধ্যায় ও প্রবচন। তপঃ অর্থাৎ পূজ্যের পূজা, স্বাধ্যায় ও প্রবচন। দম (ইন্দ্রিয়নিগ্রহ) স্বাধ্যায় ও প্রবচন। শম অর্থাৎ ভগবন্নিষ্ঠা, স্বাধ্যায় ও প্রবচন। অগ্নি সমূহের আধান অর্থাৎ সংস্কার পূর্ব্বক শ্রোতাগ্নি বা স্মার্ত্তাগ্নির গ্রহণ, স্বাধ্যায় ও প্রবচন। অগ্নিহোত্রানুষ্ঠান স্বাধ্যায় ও প্রবচন। অতিথি পূজন, স্বাধ্যায় ও প্রবচন। মানুষ অর্থাৎ মনুষ্যসম্বন্ধি ধর্ম্ম প্রদর্শন, স্বাধ্যায় ও প্রবচন, সুতোৎপত্তি, স্বাধ্যায় ও প্রবচন। সুতরক্ষণ স্বাধ্যায় ও প্রবচন। প্রজাতি অর্থাৎ পিতা কর্ত্তৃক পুত্রের দ্বিজত্ব সংস্কার দ্বারা প্রকৃষ্ট জাতি করণ স্বাধ্যায় ও প্রবচন। ২০॥

সত্যমিতি সত্যবচা রাথীতরঃ,
তপ ইতি তপোনিত্যঃ পৌরুশিষ্টিঃ,
স্বাধ্যায়প্রবচনেঽএবেতি নাকো মৌদ্গাল্যঃ,
তদ্ধিতপস্তদ্ধি তপঃ॥ ২১॥
( প্রজাচ স্বাধ্যায়প্রবচনে চ ষট্ চ )
ইতি নবমোঽনুবাকঃ।

---

সত্যাদীনাং শ্রেয়ঃসাধনত্বং সমমুতৈকস্যাধিকমিত্যপেক্ষায়াং মুনিমতোক্তি-পূর্ব্বং কস্যচিত্তদাহ, সত্যাদিনা। সত্যবচাঃ সত্যবচনো রাথীতরো নামমুনিঃ। তৎ যথার্থজ্ঞানপূর্ব্বকং বচনং করণঞ্চ শ্রেয় ইত্যাহ, তপইতি। তপো নিত্যঃ তপসি নিত্যঃ তপঃপরঃ। পৌরুশিষ্টির্নাম ঋষিঃ ধ্যানাদিরূপং তপঃ-শ্রেয় ইত্যাহ, নাকো মৌদ্গল্যঃ মুদ্গলপুত্রো মৌদ্গাল্যঃ। নাকো নাম মুনিঃ। স্বাধ্যায়প্রবচনে এব শ্রেয়সী ইত্যাহেত্যর্থঃ। তত্রাদ্যয়োঃ সমত্বেঽপি তৃতীয়ং মতমতিশয়িতমিত্যাহ, তদ্ধি তপস্তদ্ধি তপ ইতি। ঋতাদেঃ সর্ব্বস্যা-নয়োরেবান্তর্ভাবাদেতয়োরেবানুষ্ঠানে সর্ব্বং তেন কৃতং ভবত্যেবেতি ভাবঃ। তদুক্তং,—"সম্যক্ জ্ঞাত্বা তু যো বিষ্ণুং ব্যাখ্যায়ীত জপেত বা। ন তস্য কিঞ্চিদকৃতং কর্ত্তব্যং মুচ্যতে চ স" ইতি॥ ২১॥

---

পূর্ব্বোক্ত সত্যাদির শ্রেয়ঃ সাধনত্ব, সমান কিম্বা একের অধিক এই আশঙ্কায় মুনিগণের যথার্থমত কথন পূর্ব্বক কোন মুনির অভিমত বলিতেছেন,- সত্যবাদি রাথীতর নামক মুনি যথার্থ জ্ঞান পূর্ব্বক বচন ও করণকে শ্রেয়ঃ বলিয়া থাকেন। তপঃপর অর্থাৎ তপস্যারত পৌরুশিষ্টি নামক ঋষি, ধ্যানাদিরূপ তপস্যাকে শ্রেয়ঃ কহিয়া থাকেন। এবং মুদ্গল পুত্র "নাক" নামে বিখ্যাত মুনি, স্বীয় অধ্যয়ন ও প্রবচনকে ( বেদার্থজ্ঞানকে ) শ্রেয়ঃ বলিয়া বর্ণন করিয়া থাকেন। উক্ত অভিমতের মধ্যে পূর্ব্বোক্ত মতদ্বয়ের তুল্যতা হইলেও তৃতীয় মতই অতিশয়িত অর্থাৎ অত্যন্ত শ্রেয়ঃ, ইহাই

অহং বৃক্ষস্য রেরিব, কীর্ত্তিঃ পৃষ্ঠং গিরেরিব,
ঊর্দ্ধপবিত্রো বাজিনীবস্বমৃতমস্মি,
দ্রবিণং সুবর্চ্চসং, সুমেধা অমৃতোক্ষিতঃ,
ইতি ত্রিশঙ্কোর্ব্বেদানুবচনং॥ ২২ ॥
( অহং ষট্ )

ইতি দশমোঽনুবাকঃ।

---

স্বাধ্যায়প্রবচনয়োরাধিক্যমিত্যুক্তেঽর্থে আখ্যায়িকামাহ, অহমিতি। বৃক্ষস্য সংসারবৃক্ষস্য রেরিবা ছেত্তা। "রয়চ্ছেদন" ইত্যতো লিটি লিটঃ কসুরিতি কস্বাদেশে দ্বির্বচনে এত্বাভ্যাসলোপয়োঃ স্বাদ্যুৎপত্তৌ উগিত্বান্নুমি অত্ব-সন্তস্যেতি দীর্ঘে রেরিবেতি সিদ্ধেঃ। কীর্ত্তিঃ মৎকীর্ত্তিঃ। গিরেঃ পৃষ্ঠমিব বিস্তীর্ণা। সংসারনিবর্ত্তনাদিকং ন মৎসামর্থ্যাৎ কিন্তীশপ্রসাদাদিতি ভাবেনোক্তং। ঊর্দ্ধেত্যাদি ঊর্দ্ধেন উৎকৃষ্টেন হরিণা পবিত্রঃ পাবিতোঽস্মি। যতোঽত ইতি যোজ্যং। কিঞ্চ বাজিনীব স্বমৃতমস্মি, বাজী চাসৌ অশ্বরূপ-শ্চাসৌ নীশ্চ নেতা চ বাজিনীঃ "নয়তেঃ ক্বিপ্" বাজিন্যাং সূর্য্যে বসতীতি বাজিনীবসুঃ "বসতেরুঃ" সূর্য্যস্থো বিষ্ণুঃ। তেন বাজিনীবসুনা অমৃতং অমৃতোঽস্মি প্রারব্ধকর্ম্মনির্ম্মুক্তোঽস্মি। কথং? সুবর্চ্চসং শোভনকান্তি-

---

বলিতেছেন,—যেহেতু তাহাই তপস্যা যেহেতু তাহাই তপস্যা, পূর্ব্ব মন্ত্রোক্ত ঋতাদি (সত্যাদি) এই উভয়ের অন্তর্ভূত অতএব এই উভয়ের অনুষ্ঠান হইলে অন্যান্য সমস্ত অনুষ্ঠিত হইয়া থাকে। শাস্ত্রান্তরে কথিত আছে যে, যিনি শ্রীবিষ্ণুকে সম্যক্‌রূপে অবগত হইয়া তদ্বিষয় ব্যাখ্যা কিম্বা তন্মন্ত্র জপ করিবেন তাঁহার অকৃত বা কর্ত্তব্য অপর কিছুই থাকে না॥ ২১॥

পূর্ব্ব কথিত স্বাধ্যায় ও প্রবচনের আধিক্য বিষয়ে আখ্যায়িকা বলিতেছেন,—আমি সংসার বৃক্ষের ছেত্তা, আমার কীর্ত্তি পর্ব্বতের পৃষ্ঠতুল্য বিস্তীর্ণ. এই সংসার নিবর্ত্তনাদি কার্য্যে আমার কিছুই সমর্থ নাই পরন্তু তাহা

বেদমনূচ্যাচার্য্যোঽন্তেবাসিনমনুশাস্তি,
সত্যং বদ, ধর্ম্মং চর, স্বাধ্যায়ান্মা প্রমদঃ,
আচার্য্যায় প্রিয়ং ধনমাহৃত্য প্রজাতন্তুং মা ব্যবচ্ছেৎসীঃ।
সত্যান্ন প্রমদিতব্যং, ধর্ম্মান্ন প্রমদিতব্যং
কুশলান্ন প্রমদিতব্যং, ভূত্যৈ ন প্রমদিতব্যং,

---

যুক্তং দ্রবিণং স্বর্গমিব জাতোঽস্মি নিত্যানন্দস্বরূপত্বাদিতিভাবঃ। ব্যাখ্যাতৈষা শ্রুতিঃ গীতাভাষ্যটীকায়াং পঞ্চদশেঽধ্যায়ে সুমেধা অস্মি। অমৃতোক্ষিতঃ অমৃতেন হরিণা উক্ষিতঃ "উক্ষসেচনে" সিক্তঃ। অমৃতেন ব্যাপ্তোঽস্মীতি যাবৎ। ইতি এবং ত্রিশঙ্কোর্মানবস্য নৃপস্য বেদানুবচনং বেদব্যাখ্যাফলং ॥২২॥

বেদাশ্রবণানন্তরভাবিনো যমনিয়মানাহ, বেদমনূচোত্যাদিনা। অনূচ্য ব্যাখ্যায়। আচার্য্যঃ শিষ্যমনুশাস্তি শিক্ষয়তি। অনুশাসনপ্রকারমেবাহ, সত্যং বদেত্যাদিনা। স্বাধ্যায়ান্মা প্রমদঃ প্রমাদং মাকার্ষীঃ, স্বাধ্যায়ং মা বিস্মার্ষীরিত্যর্থঃ। আচার্য্যায়েষ্টং ধনমাহৃত্য আনীয় গুরুদক্ষিণাং দত্ত্বা তদনুজ্ঞাতোঽনুরূপদারানুদ্বাহ্য প্রজাতন্তুং প্রজাসন্তানং মা ব্যবচ্ছেৎসীঃ, প্রজাসন্ততেরবিচ্ছিত্তিঃ কার্য্যা। আবশ্যকত্বজ্ঞাপনায় সত্যাদিত্যাদিপুনর্বচনং।

---

কেবল ভগবান্ শ্রীহরির অনুগ্রহেই হইয়াছে যে হেতু হরি কর্ত্তৃক আমি পবিত্র হইয়াছি অতএব সূর্য্যস্থ বিষ্ণু কর্ত্তৃক প্রারব্ধ কর্ম্ম হইতে নির্ম্মুক্ত হইলাম। নিত্যানন্দ স্বরূপত্ব হেতু আমি শোভন কান্তিযুক্ত সুবর্ণতুল্য কান্তিবিশিষ্ট ও সুমেধা হইলাম, অমৃত (হরি) কর্ত্তৃক সিক্ত অর্থাৎ অমৃত দ্বারা বেদানুবচন অর্থাৎ বেদব্যাখ্যানের ফল ॥ ২২ ॥

বেদ শ্রবণানন্তর ভাবি যম নিয়ম সমূহ বলিতেছেন,—আচার্য্য গুরু বেদব্যাখ্যা করিয়া শিষ্যকে শিক্ষা প্রদান করিতেছেন এই যে,—সত্য বল, ধর্ম্মাচরণ কর, স্বীয় অধ্যয়নে অনবধানতা করিও না অর্থাৎ নিজের অধ্যয়ন বিস্মরণ হইও না। বাঞ্ছিত ধন উপার্জ্জন করিয়া আচার্য্যগুরুকে গুরুদক্ষিণারূপে প্রদান পূর্ব্বক তৎকর্ত্তৃক অনুজ্ঞাত হইয়া অনুরূপ দার

স্বাধ্যায়প্রবচনাভ্যাং ন প্রমদিতব্যং,
দেবপিতৃকার্য্যাভ্যাং ন প্রমদিতব্যং, মাতৃদেবো ভব,
পিতৃদেবো ভব, আচার্য্যদেবো ভব, অতিথিদেবো ভব,
যান্যনবদ্যানি কর্ম্মাণি, তানি সেবিতব্যানি,
নো ইতরাণি, যান্যস্মাকং সুচরিতানি,
তানি ত্বয়োপাস্যানি, নো ইতরাণি,
যে কে চাস্মচ্ছ্রেয়াংসো ব্রাহ্মণাঃ,
তেষাং ত্বয়াসনেন প্রশ্বসিতব্যং, শ্রদ্ধয়া দেয়ং,

---

কুশলাৎ শ্রেয়োহেতুব্যাপারাৎ। ভূত্যৈ ভূত্যর্থং ঐশ্বর্য্যার্থং। ন্যায়োপায়েন দ্রব্যার্জ্জনং কার্য্যমিত্যর্থঃ। স্বাধ্যায়েত্যাদিব্যক্তং। মাতৃদেব ইত্যাদেঃ মাতা পূজ্যা যস্যাসৌ মাতৃদেব ইত্যাদিরর্থো জ্ঞেয়ঃ। অনবদ্যানি অনিন্দিতানি ইতরাণি সাবদ্যানি নো ন কার্য্যাণি। অস্মচ্ছ্রেয়াংসঃ। মত্তোঽপি শ্রেষ্ঠাঃ। তেষাং ত্বয়াসনেন আসনাদিনা আসনাদ্যুপচারেণ প্রশ্বসিতব্যং। প্রশ্বাসঃ শ্রমাপনোদঃ। মহাত্মনামাগমনে তচ্ছ্রমাপনোদো যথা তথা কর্ত্তব্যমিত্যর্থঃ। অশ্রদ্ধয়া দেয়মিতি। অশ্রদ্ধয়াপি দেয়মেব গুণভূতশ্রদ্ধাভাবেন প্রধানদান-

---

পরিগ্রহণান্তে সন্তানোৎপাদনে ব্যবচ্ছেদ করিও না অর্থাৎ সন্তানোৎপাদন করিবে। সত্য বাক্যে অনবধান হইও না, ধর্ম্মে অনবধান হইও না, কুশল অর্থাৎ শ্রেয়ঃ সাধন ব্যাপার হইতে অসাবধান হইও না, ঐশ্বর্য্যের নিমিত্ত অনবধানতা করিও না, দেবকার্য্যে এবং পিতৃকার্য্যে অনবধান হইও না, মাতৃ পূজায় তৎপর হও, আচার্য্য পূজায় রত হও, অতিথি সেবনে সযত্ন হও, অনিন্দিত কার্য্য সকল করিবে, নিন্দিত কার্য্য করিবে না, যে সকল কার্য্য মৎকর্ত্তৃক সুরচিত হইয়াছে তাহাই তুমি করিবে তদতিরিক্ত অপর কিছু করিবে না আপনা হইতে শ্রেষ্ঠ যে কোন ব্রাহ্মণ হউক না কেন তুমি তাহাদিগকে আসনাদি উপচার দ্বারা শ্রমাপনোদন করিবে অর্থাৎ মহাত্মা-

অশ্রদ্ধয়া দেয়ং, শ্রিয়া দেয়ং, হ্রিয়া দেয়ং,
ভিয়া দেয়ং, সম্বিদা দেয়ং ॥ ২৩ ॥
অথ যদি তে কর্ম্মবিচিকিৎসা বা
বৃত্তবিচিকিৎসা বা স্যাৎ,
যে তত্র ব্রাহ্মণাঃ সংমর্শিনঃ,
যুক্তা আযুক্তাঃ ( অযুক্তাঃ )
অলূক্ষা ধর্ম্মকামাঃ স্যুঃ,

---

লোপো ন কার্য্য ইতি ভাবঃ। কেচিদদেয়মিতি পদং ছিন্দন্তি শ্রিয়া দেয়মিতি। প্রসন্নেন মনসেত্যর্থঃ ॥ ২৩ ॥

অথেত্যর্থান্তরে। মাং বিহায় দেশান্তরং গতস্য তে যদি কর্ম্মবিচিকিৎসা যজ্ঞাদিভগবদারাধনকর্ম্মবিষয়ে সন্দেহঃ। বৃত্তবিচিকিৎসা কর্ম্মাঙ্গাচারবিষয়ে সন্দেহঃ স্যাৎ ভবেৎ তদেতি শেষঃ। সংমর্শিনো বিমর্শকারিণঃ। যুক্তা যোগযুক্তাঃ। আযুক্তাঃ স্বধর্ম্মানুষ্ঠানাগ্রহযুক্তাঃ। অলূক্ষাঃ অরূক্ষাঃ প্রশ্নে

---

গণের আগমন হইলে যে কোনরূপে হউক তাঁহাদিগের শ্রমাপনোদন করিবে, শ্রদ্ধাশীল হইয়া দান করিবে, অশ্রদ্ধায় দান করিবে অর্থাৎ গুণভূত শ্রদ্ধা না হইলেও প্রধান প্রধান দান লোপ করিবেনা ( কিম্বা অশ্রদ্ধায় দান করিও না ) প্রসন্নান্তঃকরণে দান করিও, লজ্জা হইলেও দান করিও, ভয় হইলেও দান করিও, জ্ঞানদ্বারা দান করিও ॥ ২৩ ॥

অনন্তর আমাকে পরিত্যাগ করিয়া দেশান্তর গমন পূর্ব্বক তোমার যদি যজ্ঞাদি ভগবদারাধনাত্মক কর্ম্মে কোনরূপ সন্দেহ হয় এবং কর্ম্মাঙ্গ আচরণ বিষয়ে সংশয় হয় তাহা হইলে তদ্দেশস্থ বিমর্শকারী অর্থাৎ বিবেচনাশীল, যোগযুক্ত, স্বধর্ম্মানুষ্ঠানে আগ্রহান্বিত, অরূক্ষ অর্থাৎ প্রশ্ন করিলেও

যথা তে তত্র বর্ত্তেরন্, তথা তত্র বর্ত্তেথাঃ,
অথাভ্যাখ্যাতেষু, যে তত্র ব্রাহ্মণাঃ সংমর্শিনঃ,
যুক্তা আযুক্তাঃ, অলূক্ষা ধর্ম্মকামাঃ স্যুঃ,
যথা তে তেষু বর্ত্তেরন্, তথা তেষু বর্ত্তেথাঃ,
এষ আদেশঃ, এষ উপদেশঃ, এষা বেদোপনিষৎ,
এতদনুশাসনং, এবমুপাসিতব্যং, এবমু চৈতদুপাস্যং,
শন্নো মিত্রঃ শং বরুণঃ, শন্নো ভবত্বর্য্যমা,
( স্বাধ্যায়প্রবচনাভ্যাং ন প্রমদিতব্যং তানি ত্বয়োপাস্যানি,
বিচিকিৎসা বা স্যাত্তেষু বর্ত্তেরন্ সপ্ত চ )
ইত্যধিকপাঠঃ দৃশ্যতে।

ইত্যেকাদশোঽনুবাকঃ।

---

রুক্ষা কোপরহিতাঃ। ধর্ম্মকামা অদৃষ্টার্থিনঃ তে মহাত্মানঃ তত্র বিচিকিৎসিতকর্ম্মণি বৃত্তে বা যথা বর্ত্তেরন্। যথা ত্বমপি বর্ত্তেথাঃ। অথেত্যর্থান্তরে। অভ্যাখ্যাতেষু নিন্দিতেষু। বিচিকিৎসা স্যাদিতি বর্ত্ততে। যে তত্রেত্যাদি প্রাগ্বৎ। এষ আদেশঃ ইয়মাজ্ঞা হরেঃ। ন কেবলমাজ্ঞা; কিন্তু এষ উপদেশঃ। নায়ং যাদৃশতাদৃশ উপদেশঃ অপি তু এষা বেদোপনিষৎ। বেদরহস্যমেতৎ। এতদনুশাসনং শিক্ষেত্যর্থঃ। প্রাগুক্তং সত্যত্বাদিকং অবশ্যমুপাস্যমিতি দ্বিরুক্ত্যাবধারয়তি এবমিতি। উপাসিতব্যং প্রাগুক্তসত্য-

---

যিনি কোপবিহীন, এবং ধর্ম্মকাম ( অদৃষ্টার্থী ) যে যে ব্রাহ্মণগণ আছেন সেই মহাত্মাগণ যজ্ঞাদি ভগবদারাধনরূপ কর্ম্ম ও কর্ম্মাঙ্গ যেরূপ আচরণ করিয়া থাকেন তুমিও সেই সেই কর্ম্ম, তদ্রূপ আচরণ করিবে। তৎপর নিন্দিত বিষয়ে যদি সংশয় উপস্থিত হয় তাহা হইলে তদ্দেশীয় বিবেচক, যোগযুক্ত, স্বধর্ম্মানুরত, অরুক্ষ, এবং অদৃষ্টার্থী যে যে ব্রাহ্মণ আছেন তাঁহারা যেরূপ বিধান করেন তুমিও তদনুকূল কার্য্য করিবে। ভগবান্ শ্রীহরির এই আদেশ, ( কেবল আদেশও নহে ) পরন্তু তাঁহার উপদেশ, ( ইহা যেমন

শন্ন ইন্দ্রো বৃহস্পতিঃ, শন্নো বিষ্ণুরুরুক্রমঃ,
নমো ব্রহ্মণে, নমস্তে বায়ো! ত্বমেব প্রত্যক্ষং ব্রহ্মাসি,
ত্বামেব প্রত্যক্ষং ব্রহ্মাবাদিষং, ঋতমবাদিষং,
সত্যমবাদিষং, তন্মামাবীৎ তদ্বক্তারমাবীৎ,
আবীন্মাং, আবীদ্বক্তারং,
ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥ ২৪ ॥
( সত্যমবাদিষং পঞ্চ )

ইতি দ্বাদশোঽনুবাকঃ।

ইতি শিক্ষাধ্যায়ঃ প্রথমবল্লী সম্পূর্ণা ॥ ১ ॥

---

বচনাদিকমবশ্যানুষ্ঠেয়মিত্যর্থঃ। যয়া শান্ত্যা বিদ্যোপক্রম্য সমাপিতা তামেব বিঘ্ননিবৃত্তৌ শক্তেতি ভাবেনান্তেঽপি পঠতি শন্নো মিত্র ইতি। অত্র বায়ো! ত্বামেব প্রত্যক্ষং ব্রহ্মাবাদিষমিত্যুক্তে বীজস্ত উপক্রম এবোক্তং ॥ ২৪ ॥

প্রথমবল্লী সম্পূর্ণা ॥ ১ ॥

---

তেমন উপদেশ নয়) পরন্তু বেদের রহস্য, ইহাই অনুশাসন (শিক্ষা)। (পূর্ব্ব কথিত সত্যাদি অবশ্য উপাস্য ইহাই পৌনরুক্তিক্রমে নির্ণয় করিয়া কহিতেছেন,—) এইরূপ প্রাগুক্ত সত্যবচনাদি অতি অবশ্য অনুষ্ঠান করিবে এবং ইহাও অনুষ্ঠান করিবে। "যে শান্তি দ্বারা বিদ্যা শিক্ষা আরম্ভ করিয়া নির্ব্বিঘ্নে তাহা পরিসমাপ্তি হয় সেই বিদ্যাই বিঘ্ন নিবৃত্তির নিমিত্ত শক্ত হয়" এই ভাব অবলম্বন করিয়া বল্লীর অন্তেও শান্তি পাঠ করিতেছেন, যথা,— মিত্র আমাদিগের মঙ্গল করুন, বরুণদেব অস্মদীয় কুশল বিধান করুন, অর্য্যমা আমাদিগের শুভ সূচক হউন, এবং ইন্দ্র, বৃহস্পতি ও উরুক্রম বিষ্ণু আমাদিগের মঙ্গল করুন। ব্রহ্মকে নমস্কার, হে বায়ো! তোমাকে নমস্কার তুমিই প্রত্যক্ষ ব্রহ্ম হও, তোমাকে সাক্ষাৎ ব্রহ্ম, ঋত ও সত্য বলিয়া থাকি, অতএব আমাকে রক্ষা কর, বক্তা আমাকে রক্ষা কর, আমাকে রক্ষা কর, বক্তা আমাকে রক্ষা কর। ওঁ শান্তি ওঁ শান্তি ওঁ শান্তি ॥ ২৪ ॥

ইতি প্রথম বল্লীর অনুবাদ সমাপ্ত।

অথ দ্বিতীয়া বল্লী।

ওঁ, স হ নাববতু, স হ নৌ ভুনক্তু,
স হ বীর্য্যং করবাবহৈ,
তেজস্বিনাবধীতমস্তু, মা বিদ্বিষাবহৈ,
ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥ ১ ॥

---

যস্যা বিদ্যায়াঃ পূর্ব্বং কর্ত্তব্যা বিদ্যা উক্তা তামেব বক্তুং বিঘ্নবিঘাতিনীং (বিঘ্নপরিহারিণীং) শান্তিং পঠতি, স হ নাবিতি। নৌ গুরুশিষ্যৌ অবতু "অব রক্ষণ-গতি-কান্তি-প্রবেশে"ত্যাদিধাতুপাঠাৎ, প্রবিশতু আবয়োঃ সন্নিধীয়তামিত্যর্থঃ। নৌ সহৈব ভুনক্তু পালয়তু "ভুজ পালনাভ্যবহারয়ো"-রিতিধাতোঃ। ব্যাখ্যানবিষয়ে বীর্য্যং সামর্থ্যং স হ করবাবহৈ। তেজস্বিনৌ ভবাবেতি যোজ্যং। অধীতং ফলপ্রদমস্তু, নৌ আবাভ্যাং অধীতং তেজঃ-ব্যস্ত্বিতি বা। মা বিদ্বিষাবহৈ বিদ্যাগ্রহণনিমিত্তং শিষ্যস্য গুরোর্বা প্রমাদ-কৃতাপরাধাৎ প্রাপ্তং বিদ্বেষং নৈব করবাব ইত্যর্থঃ। ত্রিঃ শান্তিপাঠস্তু বীজমুক্তমেব ধ্যেয়ং ॥ ১ ॥

---

যে বিদ্যার পূর্ব্ব কর্ত্তব্য বিদ্যা উক্ত হইয়াছে তাহাই বলিবার নিমিত্ত বিঘ্ননাশিনী শান্তি পাঠ করিতেছেন,—তিনি আমাদের (গুরুশিষ্যের) নিকটবর্ত্তী হউন, তিনি আমাদিগকে পালন করুন, ব্যাখ্যান বিষয়ে আমরা সমর্থ হই, আমরা তেজস্বী হই, আমাদিগের অধীত বিষয় ফলপ্রদ হউক এবং বিদ্যা গ্রহণার্থ আমাদিগের (গুরু কিম্বা শিষ্যের) প্রমাদকৃত অপরাধ হইলেও আমরা বিদ্বেষ আচরণ করিব না। ওঁ শান্তি ওঁ শান্তি ওঁ শান্তি ॥ ১ ॥

ওঁ ব্রহ্মবিদাপ্নোতি পরং, তদেষাঽভ্যুক্তা,
সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম,

প্রধানব্রহ্মবিদ্যামাহ, ব্রহ্মবিদিতি। ব্রহ্মবিৎ পরব্রহ্মজ্ঞানী ( পরং ব্রহ্মেতাম্বেতি ) পরং ব্রহ্ম প্রাপ্নোতি। এতেন পরব্রহ্মপ্রাপ্তিকামঃ পরঃ ব্রহ্মবিদ্যাদিযুক্তং ভবতি। তত্র কিং লক্ষণং ব্রহ্ম? কথঞ্চ তদ্বেদনং। ন হি ব্রহ্মপদেন প্রতীতস্যাপরিচ্ছিন্নস্য সাক্ষাৎকারো যুক্তঃ। কীদৃশী চ তৎপ্রাপ্তিঃ? যা জ্ঞানসাধ্যা সর্ব্বগতত্বেন নিত্যপ্রাপ্তত্বাদিত্যুৎপন্নশঙ্কাত্রয়স্য ক্রমেণ পরিহারার্থং প্রস্তাব্যমন্ত্রমুদাহরত্যুপনিষৎ,—তদেষাভ্যুক্তেত্যাদিনা। তদপি তদাশঙ্কাত্রয়ং প্রতি তৎসমাধ্যর্থমিতিযাবৎ। এষা ঋক্ উক্তা উচ্যত ইত্যর্থঃ॥ সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্মেতিলক্ষণশঙ্কায়া উত্তরং। প্রত্যেকং লক্ষণত্বাৎ ত্রীণি লক্ষণান্যবশ্যং জ্ঞাতব্যান্যাহুক্তানি। সত্যত্বং নাম জগৎস্রষ্টৃত্বং, জগজ্জীবনপ্রদত্বং জগচ্চেষ্টকত্বং জগৎসংহর্ত্তৃত্বঞ্চেতি জ্ঞাতব্যং। সদিতি

প্রধান ব্রহ্মবিদ্যা কহিতেছেন,—ব্রহ্মবিদ্ অর্থাৎ যিনি পরব্রহ্মজ্ঞানী তিনিই পরব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন, (১) তৎপ্রাপ্তি বিষয়ে তিনটি আশঙ্কা এই যে,—ব্রহ্মের স্বরূপ কি? তাঁহার জ্ঞান কি প্রকারে হইতে পারে? (২) এবং তাঁহার প্রাপ্তিই বা কীদৃশী? (৩) এই আশঙ্কা ত্রয়ের পরিহারার্থ উপনিষদ্ ক্রমশঃ তাহার প্রস্তাব্য মন্ত্র উদাহরণ করিতেছেন,—ঐ আশঙ্কাত্রয়ের প্রতি অর্থাৎ উক্ত ত্রিবিধ আশঙ্কা সমাধান করিবার নিমিত্ত বক্ষ্যমাণ মন্ত্র কথিত হইয়াছে। প্রথম আশঙ্কার উত্তর যথা,—"সত্যং জ্ঞানানন্তং

(১) এই বাক্যে ইহাই বুঝিতে হইবে যে পরব্রহ্ম প্রাপ্তি বিষয়ে যিনি কামনা করেন তিনি পরব্রহ্মগত বিদ্যাযুক্ত হয়েন।

(২) যেহেতু ব্রহ্মপদে প্রসিদ্ধ ও অপরিচ্ছিন্নের সাক্ষাৎকার সঙ্গত হয় না।

(৩) যে প্রাপ্তি, জ্ঞানের দ্বারা সাধ্য হয়, বিশেষতঃ সর্ব্বগতত্ব হেতু তিনি নিত্য প্রাপ্ত হইয়া থাকেন

যো বেদনিহিতং গুহায়াং পরমে ব্যোমন্,
সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ, ব্রহ্মণা বিপশ্চিতেতি ॥২॥

---

সদ্ভাবঃ জন্মেতি যাবৎ। সত্বং জীবনং প্রবর্ত্তনঞ্চ। সত্বং বিশরণং নাশমিতি যাবৎ। "ষদ্‌ৢ বিশরণ" ইতি ধাতোঃ। যাপয়তীতি ব্যুৎপত্ত্যা সত্যশব্দেনার্থ-চতুষ্টয়স্যাপি প্রতীতেঃ। জ্ঞানত্বন্তু স্বপরগতাশেষসামান্যবিশেষবিষয়ক-জ্ঞানরূপত্বং। অনন্তত্বঞ্চ দেশকালগুণাপরিচ্ছিন্নত্বং। দ্বিতীয়শঙ্কোত্তরং, যো বেদেতি। অপরিচ্ছিন্নপরিমাণস্যাপি স্বশক্ত্যানুকম্পয়া অল্পপরিমাণং অঙ্করনয়োক্তদিশা বিদ্যমানমেব প্রকটয়ৎ সর্ব্বজীবোপকারিকা (যকর) র্য্যকারণপ্রেরকতয়া তদ্ধৃদয়গুহাবস্থিতং যো বেদেত্যর্থঃ। তৃতীয়শঙ্কোত্তরং। সো ঽশ্নুত ইতি। ন সংযোগাদিমাত্রং তৎপ্রাপ্তিঃ। যেন জ্ঞানসাধ্যা ন স্যাৎ কিন্তু বিপশ্চিতা সর্ব্বজ্ঞেন ব্রহ্মণা স্থলবিশেষে অভিব্যক্ততয়া স্থিতেন পরব্রহ্মণা বিরিঞ্চেন বা। সহ সর্ব্বান্ স্বযোগ্যান্ কামান্ ভুংক্তে ইতি তেন সহ তদধীনতয়া সুখভোগ এব তৎপ্রাপ্তিরিতি তদভিপ্রায়ঃ। ইতি শব্দস্য ইত্যেষাভ্যুক্তেতি পূর্ব্বেণান্বয়ঃ॥ ২ ॥

---

ব্রহ্ম' "সত্যত্ব" শব্দে জগৎ স্রষ্টৃত্ব, জগজ্জীবনপ্রদত্ব, জগচ্চেষ্টকত্ব ও জগৎ সংহর্তৃত্ব। "জ্ঞানত্ব" অর্থাৎ স্বগত ও পরগত অশেষ সামান্য ও অশেষ বিশেষ বিষয়ক জ্ঞানরূপত্ব। এবং "অনন্তত্ব" অর্থাৎ দেশ, কাল ও গুণদ্বারা অপরিচ্ছিন্নত্ব। উক্ত "সত্য, জ্ঞান ও অনন্তই" ব্রহ্মের লক্ষণ অর্থাৎ স্বরূপ। দ্বিতীয় আশঙ্কার উত্তর যথা,—অপরিচ্ছিন্ন পরিমাণ হইলেও স্বীয় শক্তি দ্বারা ভক্তের প্রতি কৃপা করিয়া অল্প পরিমাণ প্রকট পূর্ব্বক নিখিল জীবের উপকারক কার্য্য ও কারণের প্রেরক হইয়া সর্ব্ব প্রাণীর হৃদয়গুহায় অবস্থিত ব্রহ্মকে জিনি জানেন। (এবং তৃতীয় আশঙ্কার উত্তর এইযে) তিনি সর্ব্বজ্ঞ ব্রহ্ম অর্থাৎ স্থলবিশেষে অভিব্যক্তরূপে স্থিত পরব্রহ্ম বা বিরিঞ্চির সহিত বিবিধ স্বযোগ্য কামসমূহ ভোগ করেন অর্থাৎ তাঁহার সহিত তদধীনত্ব রূপে সুখভোগই তৎপ্রাপ্তি ॥ ২ ॥

তস্মাদ্বা এতস্মাৎ আত্মন আকাশঃ সম্ভূতঃ।

---

সত্যমিত্যত্র সচ্ছব্দঃ "সদ্ভাবে সাধুভাবে চে"তিগীতোক্তেঃ সচ্ছব্দেন প্রজননং সূচিতমিতি গীতাভাষ্যোক্তেশ্চ প্রজননরূপসদ্ভাববাচীত্যুপেত্য সদ্ভাবং জন্ম যাপয়তীতি। যাতেরন্তর্ণীতণ্যর্থাদাতোঽনুপসর্গে ক ইতি ক প্রত্যয়ে আতো লোপ ইটি চেত্যাকারলোপে অয়স্ময়াদীনীতি ভসংজ্ঞায়াং অপদত্বেন জস্ত্বাভাবে সত্যমিতি রূপমুপেত্য জগৎস্রষ্টৃত্বং সত্যপদেনোচ্যত ইত্যযুক্তং পঞ্চমহাভূতানামেব জগৎকারণত্বাদিত্যতস্তেষামপি ব্রহ্মৈব কারণং। তদন্তর্গতং তৎসত্তাদিপ্রদঞ্চেতি ভাবেন সত্যপদোক্তং জগৎকারণত্বং বিবৃণোতি,—তস্মাদিত্যাদিনা। তস্মাদ্ব্রহ্মবিদাপ্নোতি পরমিতি পরব্রহ্মপ্রাপ্তিকামেন জ্ঞাতব্যতয়োক্তাদেতস্মাৎ সত্যত্বাদিনালক্ষিতাৎ, আত্মন আকাশঃ সম্ভূতঃ জাতঃ। অত্র প্রকরণে আকাশাদিশব্দৈঃ ভূতং ভূতাভিমানী তদ্দেহস্তত্রিতয়ান্তর্গতো হরিশ্চেতি চত্বারো গ্রাহ্যাঃ। হরেস্তত্রিতয়ান্তর্গতিশ্চ তৎসত্তাশক্ত্যাদিপ্রদত্বেনেতি জ্ঞেয়ং। সম্ভূতপদোক্তং জন্ম চ যথাসম্ভবং হরেরভিব্যক্তিরভিমানিনোঽভিমানঃ তদ্দেহস্য ভূতস্য চ পরিণাম ইতি জ্ঞেয়ং।

---

সত্য পদোক্ত জগৎ কারণত্ব বিস্তার পূর্ব্বক বর্ণন করিতেছেন ব্রহ্মবিদ্ (পরব্রহ্ম জ্ঞানী) ব্রহ্মকে প্রাপ্ত হয়েন সেই হেতু, এবং পরব্রহ্ম প্রাপ্তি কামনায় জ্ঞাতব্যরূপে কথিত এই সত্যত্বাদি দ্বারা লক্ষিত হেতু, আত্মা হইতে আকাশ সম্ভূত হয় (১) এইরূপে চতুর্ব্বিধ আকাশ হইতে চতুর্ব্বিধ বায়ু, চতুর্ব্বিধ বায়ু হইতে চতুর্ব্বিধ অগ্নি, চতুর্ব্বিধ অগ্নি হইতে চতুর্ব্বিধ

---

(১) এই মন্ত্রে আকাশাদি শব্দে ভূত, ভূতাভিমানী, তদ্দেহ এবং এই ত্রিতয়ান্তর্গত হরি এই চারিটি গ্রাহ্য হইবে অর্থাৎ আকাশ শব্দে ভূত, ভূতাভিমানী, তদ্দেহ ও এই ত্রিতয়ান্তর্গত হরি এইরূপ উত্তরোত্তর জানিতে হইবে।

আকাশাদ্বায়ুঃ, বায়োরগ্নিঃ, অগ্নেরাপঃ, অদ্ভ্যঃ পৃথিবী, পৃথিব্যা ঔষধয়ঃ, ঔষধীভ্যোঽন্নং, অন্নাৎ পুরুষঃ ॥ ৩ ॥

স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ, তস্যেদমেব শিরঃ,

---

আকাশাচ্চতুর্ব্বিধো বায়ুঃ সম্ভূতঃ। চতুর্ব্বিধাদ্বায়োশ্চতুর্ব্বিধোঽগ্নিঃ সম্ভূতঃ। চতুর্ব্বিধাদগ্নেঃ চতুর্ব্বিধা আপঃ সম্ভূতাঃ। চতুর্ব্বিধাভ্যোঽদ্ভ্যঃ চতুর্ব্বিধা পৃথিবী সম্ভূতা। চতুর্ব্বিধায়াঃ পৃথিব্যাঃ চতুর্ব্বিধা ঔষধয়ঃ সম্ভূতাঃ। চতুর্ব্বিধেভ্যৌষধীভ্যশ্চতুর্ব্বিধমন্নং সম্ভূতং। চতুর্ব্বিধান্নাৎ পুরুষশব্দিতো দেহস্তদভিমানী জীবঃ তদুভয়ান্তর্গতো হরিশ্চেতি ত্রিতয়ং সম্ভূতমিতি জ্ঞেয়ং। তদাহ সূত্রকারঃ,—কারণত্বেন চাকাশাদিষু যথা ব্যপদিষ্টোক্তেরিতি। তেজোঽতস্তথা হ্যাহেতি চ। তত্রাদ্যনয়ে আকাশাদ্বায়ুরিত্যাদেঃ কল্পনোপদেশাদিতিন্যায়েন মুখ্যবৃত্ত্যা ভূতোৎপত্তিপরত্বং। অভিমানিনয়ন্যায়েন অভিমানিপরত্বং চোপেত্য সমাকর্ষন্যায়েন পরমমুখ্যবৃত্ত্যা আকাশাদিপুরুষান্তশব্দানাং ব্রহ্মপরত্বঞ্চ দ্যুভ্বাদিনয়ন্যায়েন প্রাদুর্ভাবং জনিং চোপেত্য কার্য্যত্বে সতি কারণত্বরূপাবান্তরকারণত্বসমর্থনাৎ। তেজোনয়ে তেজঃপদোপলক্ষিতাশেষভূততদভিমানিনাং উপাদানশক্তিকর্তৃত্বশক্ত্যাদেরীশায়ত্তত্বোক্তেঃ ॥ ৩ ॥

এবং সত্যপদোক্তং জগজ্জন্মহেতুত্বং আত্মন ইত্যাদিপ্রকারেণ সমর্থ্য অস্তি চৈত্র ইত্যুক্তে জীবতীতি প্রতীতেঃ অস্তেঃ শত্রং তস্য সদিতিরূপমুপেত্য সত্বং জীবনং যাপয়তীতি "ষদ্‌ বিশরণগতৌ"তি ধাতোর্ভাবে ক্বিবন্তত্বমুপেত্য সদ্গতিং

---

আপ, চতুর্ব্বিধ আপ হইতে চতুর্ব্বিধা পৃথিবী, চতুর্ব্বিধা পৃথিবী হইতে চতুর্ব্বিধ ঔষধী, চতুর্ব্বিধ ঔষধি হইতে চতুর্ব্বিধ অন্ন, চতুর্ব্বিধ অন্ন হইতে পুরুষ শব্দিত দেহ ও তদভিমানি জীব এবং তদুভয়ান্তর্গত হরি এই ত্রিতয় সম্ভূত হইয়া থাকে ॥ ৩ ॥

আত্মা হইতে আকাশ ও আকাশ হইতে বায়ু ইত্যাদি পূর্ব্বোক্ত প্রকারে "সত্য" পদদ্বারা কথিত জগদুদ্ভবের কারণ নির্দ্দেশ করিয়া উক্ত অর্থ ত্রয় এবং জ্ঞানত্ব ও অনন্তত্বরূপ লক্ষণদ্বয় বিস্তার পূর্ব্বক বর্ণন করিবার নিমিত্ত উক্ত

অয়ং দক্ষিণঃ পক্ষঃ, অয়মুত্তর পক্ষঃ অয়মাত্মা,

বিশীর্ণত্বঞ্চ যাপয়তীতি চ ব্যুৎপত্ত্যাশ্রয়েণ উক্তমন্ত্রদর্থত্রয়ং জ্ঞানত্বানন্তত্বরূপ-লক্ষণদ্বয়ঞ্চ বিবরিতুং পুরুষপদেন পরমমুখ্যবৃত্ত্যোক্তস্য জীবদেহস্থস্য হরেঃ জীবদেহে পঞ্চরূপতয়া স্থিতিং বক্তুং প্রকরণান্তরমারভতে,—স বা এষ পুরুষ ইতি। স আত্মন ইতি সর্ব্বভূতমূলকারণত্বেনোক্তঃ। বৈ প্রসিদ্ধঃ এষ আকাশাদিপদৈর্মুখ্যবাচ্যতয়া প্রকৃতঃ পুরুষঃ জীবদেহস্থঃ পুরুষনামা হরিঃ অন্নরসময়ঃ। ময়ট্ প্রাচুর্য্যার্থঃ। তাদাত্ম্যার্থে বিকারার্থে প্রাচুর্য্যার্থে ময়ট্ ত্রিধেত্যুক্তেঃ। অন্নশব্দোঽত্র অদ্যতেঽত্তি চেতি বাক্যশেষাদদভক্ষণ ইত্যতঃ কর্ম্মণি কর্ত্তরি বা নিষ্ঠাপ্রত্যয়েরদাভ্যাং নিষ্ঠাতো নঃ ইতি নিষ্ঠা তকারস্য নত্বে অন্নমিতি সিদ্ধ্যা ভূতোপজীব্যত্বরূপাদ্যত্বভূতাতৃত্বরূপসংহর্ত্তৃত্বপরঃ। রসশব্দঃ সারবাচী। রসঃ সারোবরশ্চেতিশব্দাঃ পর্য্যায়বাচক ইত্যুক্তেঃ। তথা চান্নেষু রসঃ সারোঽন্নরসঃ তৎপ্রচুরোঽন্নরসময়ঃ। সর্ব্বভূতোপজীব্যত্বেন সর্ব্বভূত-সংহর্ত্তৃত্বেন চ নিমিত্তেনান্নরসময়শব্দবাচ্যঃ। প্রাকৃতান্নবিকারদেহস্থোঽনিরুদ্ধ ইত্যর্থঃ। অন্নপদস্য প্রাকৃতান্নপরত্বনিবৃত্ত্যর্থং অন্নময় ইত্যনুক্ত্বা অন্নরসময়

মন্ত্রস্থ পুরুষ পদদ্বারা কথিত হইয়াছে যে পরমমুখ্য বৃত্তি দ্বারা জীবদেহান্তর্গত হরি, পঞ্চরূপে (১) জীবদেহে অবস্থান করেন তাহাই বলিবার নিমিত্ত প্রকরণান্তর কহিতে আরম্ভ করিতেছেন,—"সে" অর্থাৎ সর্ব্বভূতের মূল-কারণত্ব রূপে কথিত এবং "এই" অর্থাৎ আকাশাদি পদদ্বারা মুখ্য বাচ্যত্বস্বরূপে প্রকৃত পুরুষ অর্থাৎ জীবদেহস্থ পুরুষ নামক হরি, অন্নরসময় (২) কোশস্থ

(১) পঞ্চরূপে অর্থাৎ পঞ্চভূতরূপে।

(২) অন্নরসময়—অন্ন অর্থাৎ ভূতসমূহের উপজীব্যত্বরূপ, আদ্যত্ব ভূত-ভোক্তৃত্বরূপ সংহর্ত্তা, রসশব্দ—সারার্থবাচী অতএব অন্ন শব্দার্থের মধ্যে রস অর্থাৎ সার তাহাই অন্নরস অর্থাৎ তৎপ্রচুর অন্নরসময়। সর্ব্বভূতোপ-জীব্যত্ব ও সর্ব্বভূত সংহর্ত্তৃত্ব হেতু প্রাকৃত অন্ন বিকার দেহস্থ অনিরুদ্ধ—অন্নরস-ময় শব্দের বাচ্য। অন্নপদে প্রাকৃত অন্ন পরত্ব নিবৃত্তির নিমিত্ত অন্নময় না বলিয়া অন্নরসময় বলা হইয়াছে।

মধ্যাতলেঽব্জধ্বজপুষ্পবল্লীঃ
কনিষ্ঠিকাধোঽঙ্কুশমেকমেব।
চক্রস্য মূলে বলয়াতপত্রে
পার্ষ্ণৌ তু চন্দ্রার্দ্ধমথান্যপাদে ॥ ২৪ ॥
পার্ষ্ণৌ ঝষং স্যন্দনশৈলমূর্দ্ধ্নি
তৎপার্শ্বয়োঃ শক্তিগদে চ শঙ্খম্।
অঙ্গুষ্ঠমূলেঽথ কনিষ্ঠিকাধো
বেদীমধঃ কুণ্ডলমেব তস্যাঃ ॥ ২৫ ॥

---

মধ্যাতলে মধ্যমাঙ্গুলীনিম্নে অব্জধ্বজপুষ্পবল্লীঃ—অব্জং কমলং তত্তলে ধ্বজং, পুষ্পং, বল্লীং লতাং, কনিষ্ঠাধো একমেব অঙ্কুশং, চক্রস্য মূলে তলে বলয়াতপত্রে—বলয়ঞ্চ আতপত্রং ছত্রঞ্চ তে, পার্ষ্ণৌ—গুল্‌ফাধোভাগে অর্দ্ধচন্দ্রং। অথ অনন্তরং অন্যপাদে দক্ষিণচরণে পার্ষ্ণৌ ঝষং মৎস্যং, ঊর্দ্ধে স্যন্দনশৈলং—তর্জ্জন্যাদ্যঙ্গুলীতলে পর্ব্বতং তত্তলে রথমিত্যর্থঃ, তৎপার্শ্বয়োঃ শক্তিগদে শক্তিশ্চ গদাচ তে, অঙ্গুষ্ঠমূলে শঙ্খং, অথ কনিষ্ঠাধো কনিষ্ঠাঙ্গুলিতলে বেদীং, তস্যাঃ বেদ্যাঃ অধঃ কুণ্ডলং ॥ ২৪—২৫ ॥

---

অঙ্গুলির নিম্নে, পদ্ম, তত্তলে ধ্বজা, লতা, পুষ্প, কনিষ্ঠার অধোভাগে একমাত্র অঙ্কুশ, চক্রের তলে বলয় ও ছত্র এবং গুল্‌ফের অধোদেশে অর্দ্ধচন্দ্র। অনন্তর দক্ষিণ-পদের পার্ষ্ণিতে মৎস্য, ঊর্দ্ধে অর্থাৎ তর্জ্জনী প্রভৃতি অঙ্গুলির তলে পর্ব্বত, তত্তলে রথ, তৎপার্শ্বে শক্তি ও গদা, অঙ্গুষ্ঠমূলে শঙ্খ, কনিষ্ঠার নিম্নে বেদী, এবং তাহার নীচে কুণ্ডল ॥ ২৩—২৫ ॥

পদোস্তলে পার্ষ্ণিযুগ্মঞ্চ শোণং
রত্নোর্ম্মিকা রক্তনখাঙ্গুলীশ্চ।
মঞ্জীরযুগ্মং তনুগুল্ফজঙ্ঘা-
জানূরুশোভা জঘনং নিতম্বম্॥ ২৬॥
বাসঃ সসূত্রং মণিমেখলাঞ্চ
নাভিং দলাভোদররোমবল্ল্যৌ।
পীনৌ কুচৌ কঞ্চুলিকাঞ্চিতৌ চ
কণ্ঠং ত্রিরেখং মণিহেমহারান্॥ ২৭॥

---

ইদানীং চরণতলমারভ্যোত্তমাঙ্গপর্য্যন্তং ক্রমশঃ মনঃ প্রতি উপদেশং করোতি ইত্যাহ পদোরিত্যাদিনা—পদোঃ চরণয়োঃ তলে শোণং রক্তিমং পার্ষ্ণিযুগং, রত্নোর্ম্মিকাঃ রত্ননির্ম্মিতাঙ্গুরীয়কান্, রক্তনখাঙ্গুলীঃ রক্তবর্ণনখান্ রক্তবর্ণাঙ্গুলীশ্চ, মঞ্জীরযুগ্মং নূপুরযুগলং, তনুগুল্ফজঙ্ঘাজানূরুশোভাঃ জঘনং নিতম্বং॥ ২৬॥

সসূত্রং বাসঃ, মণিমেখলাং মণিময়কটিভূষণং "চন্দ্রহার বা গোট" ইতি ভাষা, নাভিং, দলাভোদররোমবল্লৌ—দলতুল্যোদররোমশ্রেণ্যৌ, কঞ্চুলিকাঞ্চিতৌ কাঞ্চুলিকা—"কাঁচলী" ইতি খ্যাতা তয়া অঞ্চিতৌ যুক্তৌ পীনৌ স্থূলৌ কুচৌ, ত্রিরেখং রেখাত্রয়বিশিষ্টং কণ্ঠং, মণিহেমহারান্ মণিময়-স্বর্ণময় হারান্॥ ২৭॥

---

চরণতলে রক্তিম পার্ষ্ণিদ্বয়, রত্ননির্ম্মিত অঙ্গুরীয়ক, রক্তবর্ণ নখ ও অঙ্গুলীনিচয়, নূপুরযুগল, সুকোমল গুল্ফ, জঙ্ঘা, জানু ও উরুর শোভা, জঘন, নিতম্ব, সূত্রাদ্ধবসন, মণিময় মেখলা (গোট্) নাভি, দলনিভ উদর ও তত্রস্থ রোমাবলী কঞ্চুলিযুক্ত, ও স্থূল স্তনযুগল, রেখাত্রয়বিশিষ্ট কণ্ঠ, 'মণি-ময় ও স্বর্ণময় হারসকল, নতস্কন্ধ, বলয়ান্বিত বাহুযুগল, শোভাভর কফোণী

স্কন্ধৌ নতাবঙ্গদিনৌ ভুজৌ শ্রী-
ভরৌ কফোণী মণিবন্ধযুগ্মম্।
বিচিত্রচূড়ামণিকঙ্কণাঢ্যং
শোণে করাব্জে মৃদুলাঙ্গুলীশ্চ ॥ ২৮ ॥
রত্নোর্ম্মিকাস্তাঃ সুনখেন্দুখণ্ডান্
সশ্যামবিন্দুং চিবুকং মুখাব্জম্।
ওষ্ঠাধরৌ গণ্ডযুগং সচিত্রং
কর্ণৌ লসৎকুণ্ডলচক্রিকাঢ্যৌ ॥ ২৯ ॥

---

নতৌ অবনতৌ স্কন্ধৌ, অঙ্গদিনৌ বলয়যুক্তৌ ভুজৌ, শ্রীভরৌ শোভা-ভরৌ কফোণী বাহুনিম্নগ্রন্থিবিশেষৌ "কনুই" ইতি খ্যাতৌ, বিচিত্রচূড়ামণি-কঙ্কণাঢ্যং অদ্ভুতশ্রেষ্ঠকঙ্কণযুক্তং মণিবন্ধযুগ্মং পাণিমধ্যস্থকরগ্রন্থিযুগলং "কব্জা" ইতি ভাষা, শোণে রক্তিমে করাব্জে করপদ্মে, মৃদুলাঙ্গুলীঃ কোমলা-ঙ্গুলীশ্চ ॥ ২৮ ॥

রত্নোর্ম্মিকাঃ রত্ননির্ম্মিতাঙ্গুরীয়কান্, সুনখেন্দুখণ্ডান্ শোভননখচন্দ্র-খণ্ডান্, সশ্যামবিন্দুং শ্যামবর্ণবিন্দুনা সহ বর্ত্তমানং চিবুকং, মুখাব্জং বদনকমলং ওষ্ঠাধরৌ, সচিত্রং গণ্ডযুগং কপোলদ্বয়ং, লসৎকুণ্ডলচক্রিকাঢ্যৌ শোভমান-কুণ্ডলচক্রিকাযুক্তৌ কর্ণৌ ॥ ২৯ ॥

---

(কনুই) বিচিত্র কঙ্কণযুক্ত মণিবন্ধ (কব্জা) যুগল, রক্তিম করপদ্ম, কোমল অঙ্গুলিসমূহ, রত্ননির্ম্মিত অঙ্গুরীয়ক, শোভন নখচন্দ্র, কৃষ্ণবর্ণ বিন্দুযুক্তচিবুক; মুখপদ্ম, ওষ্ঠ, অধর, চিত্রিত কপোলদ্বয়, শোভমানকুণ্ডল ও চক্রিকাযুক্ত কর্ণযুগল,

নাসাং মণিমৌক্তিকভূষিতাং দৃগ্-
দ্বয়ং লসৎকজ্জলমুচ্ছলন্তৌ।
ভ্রুবৌ ললাটং তিলকঞ্চ পত্র-
পাশ্যাং সুবক্রালকলোলিমানম্॥ ৩০॥
সীমন্তরেখাং স্মর চিত্রচূড়া-
মণিং প্রসূনাবলিগুম্ফচিত্রাম্।
বেণীং ত্রিবেণীমিব বালপাশ্যাং
বিরাজদগ্রামথ মন্দহাস্যম্॥ ৩১॥

---

মণিমৌক্তিকভূষিতাং নাসাং, লসৎকজ্জলং শোভমানং কজ্জলং যত্র তৎ দৃগ্দ্বয়ং নয়নযুগলং, উচ্ছলন্তৌ বিস্তীর্ণৌ ভ্রুবৌ, ললাটং, তিলকং, পত্রপাশ্যাং স্বর্ণাদিরচিতললাটভূষণং, সুবক্রালকলোলিমানং সুবক্রালকদোলায়মানং॥৩০॥

সীমন্তরেখাং কেশবীথিং মস্তকমধ্যস্থরেখাং চিত্রচূড়ামণিং, বিচিত্র-শিরোভূষণং, প্রসূনাবলিগুম্ফচিত্রাং পুষ্পসমূহৈঃ গ্রথিতাং অদ্ভুতাং বেণীং ত্রিবেণীমিব, বিরাজদগ্রাং শোভমানাগ্রাং বালপাশ্যাং সীমন্তকস্থিতস্বর্ণাদি-রচিতপট্টিকাং। অথ অনন্তরং মন্দহাস্যং ঈষদ্ধাস্যং স্মর চিন্তয় ইত্যর্থঃ॥ ৩১॥

---

মণি ও মৌক্তিকশোভিত নাসিকা, শোভমান কজ্জলযুক্ত নয়নযুগল, বিস্তীর্ণ ভ্রূদ্বয়, ললাট, তিলক, পত্রপাশ্যা (ললাট ভূষণবিশেষ) দোলায়মান বক্র অলকা-বলি, সীমন্তরেখা, বিচিত্র চূড়ামণি (শিরোভূষণ) ত্রিবেণীর ন্যায় শোভমান পুষ্পসমূহে গ্রথিত আশ্চর্য্য বেণী, সীমন্তরেখাস্থ সুবর্ণাদি রচিত পট্টিকা ও মৃদুমধুর হাস্য স্মরণ কর॥ ২৬—৩১॥

শ্রীরাধিকামাধবরূপচিন্তা-
মণৌ মনো দ্বিত্রিরথো চতুর্বা।
আবর্ত্তয়েদ্‌যো ধৃতিমান্ পঠন্ স
প্রাপ্নোতি তদ্দর্শনমাশু সাক্ষাৎ॥ ৩২॥

ইতি শ্রীরূপচিন্তামণিঃ সমাপ্তঃ।

---

যঃ ধৃতিমান্ শ্রীরাধিকামাধবরূপচিন্তামণৌ দ্বিত্রিঃ অথো সংশয়ে অথবা-ইত্যর্থঃ চতুর্বা পঠন্ সন্ মনঃ আবর্ত্তয়েৎ নিবেশয়েৎ স আশু শীঘ্রং সাক্ষাৎ তদ্দর্শনং তয়োঃ শ্রীরাধামাধবয়োঃ দর্শনং প্রাপ্নোতি লভতে॥ ৩২॥

ইতি শ্রীধামনবদ্বীপনিবাসি পণ্ডিত শ্রীশচীনন্দন গোস্বামি ভক্তিরত্নকৃতা
বিমলা নাম্নী টীকা সমাপ্তা॥

---

যে ধীর ব্যক্তি এই শ্রীরাধাগোবিন্দের রূপচিন্তামণি, দুই তিন বা চারিবার পাঠ করিয়া তাহাতে মনঃকে নিয়োজিত করেন তিনি অবিলম্বে শ্রীরাধা-গোবিন্দের সাক্ষাৎ দর্শন প্রাপ্ত হইয়া থাকেন॥ ৩২॥

তৎকৃত

ইতি শ্রীরূপচিন্তামণির অনুবাদ সমাপ্ত।

## শ্রীসঙ্কল্পকল্পদ্রুমঃ।

বৃন্দাবনেশ্বরি ! বয়োগুণরূপলীলা-
সৌভাগ্যকেলি-করুণাজলধে ! হবধেহি।
দাসীভবানি সুখয়ানি সদা সকান্তাং,
ত্বামালিভিঃ পরিবৃতামিদমেব যাচে ॥ ১ ॥
শৃঙ্গারয়াণি ভবতীমভিসারয়াণি
বীক্ষ্যৈব কান্ত-বদনং পরিবৃত্য যান্তীম্।

---

শ্রীশ্রীরাধিকায়াশ্চরণতলমারভ্য মস্তকপর্য্যন্তং বর্ণয়িত্বা তস্যা নিকটে প্রার্থনাং করোতি চতুরধিকশতশ্লোকৈঃ।

হে বৃন্দাবনেশ্বরি। যৌবনগুণরূপাদীনাং জলধিস্বরূপে ! ত্বং অবধেহি, অবধানং কুরু ! অহং তব দাসী ভবানি দাসী ভূত্বা সদা কান্তসহিতাং আলিভিঃ সখীভিঃ পরিবৃতাং চ ত্বাং সুখয়ানি ইদমেবাহং যাচে ॥ ১ ॥

ভবতীং অহং শৃঙ্গারয়াণি, তদনন্তরং ত্বাং অভিসারয়াণি, অভিসারানন্তরং কান্ত-বদনং বীক্ষ্য লজ্জয়া পরিবৃত্য যান্তীং ত্বাং অঞ্চলেন ধৃত্বা হরি-

---

হে বৃন্দাবনেশ্বরি ! হে বয়োজলধে ! হে রূপজলধে ! গুণজলধে ! লীলাজলধে ! হে সৌভাগ্যজলধে ! হে কেলিজলধে ! হে করুণাজলধে ! অবধান কর, কিছু নিবেদন করিব ; তাহা শুনিতে হইবে। আমি তোমার দাসী হইব, তুমি কান্তসহ সখীগণে পরিবৃত হইলে আমি তোমায় সেবা করিয়া সুখী করিব, ইহাই প্রার্থনা করিতেছি ; আর কিছু চাহি না ॥ ১ ॥

আমি তোমাকে বিবিধ ভূষণে বিভূষিত করিব, অনন্তর আমি তোমাকে অভিসার করাইব, যখন তুমি কান্ত-বদন অবলোকন করিয়া লজ্জায় বাম্য-স্বভাব বশতঃ পশ্চাৎপদ হইয়া যাইবে, তখন আমি তোমার বসনাঞ্চল

ধৃত্বাঞ্চলেন হরি-সন্নিধিমানয়ানি
সংপ্রাপ্য তর্জ্জনসুধাং হৃষিতা ভবানি॥ ২॥
পাদে নিপত্য শিরসানুনয়ানি রুষ্টাং
তং প্রত্যপাঙ্গকলিকামপি চালয়ানি।
তদ্দোর্দ্বয়েন সহসা পরিরম্ভয়াণি
রোমাঞ্চকঞ্চুকবতীমবলোকয়ানি॥ ৩॥

---

সন্নিধিং আনয়ানি। পশ্চাৎ মাং প্রতি যা তব তর্জ্জনস্বরূপা সুধা তাং সংপ্রাপ্য হর্ষযুক্তাহং ভবানি॥ ২॥

তদনন্তরং রুষ্টাং ত্বাং শিরসা পাদে নিপত্য অনুনয়ং করবাণি। এবং তদৈব কৃষ্ণং প্রতি ত্বয়া সহ অঙ্গসঙ্গার্থং স্বকীয়নয়নস্য অপাঙ্গকলিকামপি চালয়ানি। তদনন্তরং তং তস্য কৃষ্ণস্য দোর্দ্বয়েন বাহুদ্বয়েন পরিরম্ভয়াণি আলিঙ্গনবতীং করবাণি। আলিঙ্গনানন্তরং রোমাঞ্চ স্বরূপেণ কঞ্চুকেন বিশিষ্টাং তাং অবলোকয়ানি॥ ৩॥

---

ধারণ পূর্ব্বক কান্ত-সন্নিধানে আনয়ন করিব, তন্নিমিত্ত তুমি মৎপ্রতি যে তর্জ্জন গর্জ্জন করিবে, আমি তাহা সুধাসদৃশ জ্ঞান করিয়া আনন্দিতা হইব॥ ২॥

তোমাকে রুষ্টা দর্শনে আমি মস্তক দ্বারা ত্বদীয় চরণে নিপতিত হইয়া অনুনয় করিব এবং তখনই তোমার সহিত অঙ্গসঙ্গার্থে সেই নাগরকে অপাঙ্গ-চালন-সঙ্কেত করিব এবং তোমাকে তাহার বিশাল বাহুযুগলের দ্বারা পরিরম্ভণ (আলিঙ্গন) করাইব, তন্নিমিত্ত তোমাকে রোমাঞ্চরূপ কঞ্চুকবতী দর্শন করিব॥ ৩॥

প্রাণপ্রিয়ে! কুসুমতল্পমলঙ্কুরু ত্ব-
মিত্যচ্যুতোক্তি- মকরন্দ-রসং ধয়ানি।
মাং মুঞ্চ মাধব! সতীমিতি গদ্গদার্দ্ধ-
বাচস্তবৈত্য নিকটং হরিমাক্ষিপাণি॥ ৪॥
বামামুদস্য নিজবক্ষসি তেন রুদ্ধা-
মানন্দবাষ্পতিমিতাং মুহুরুচ্ছলন্তী।
ব্যস্তালকাং স্খলিতবেণিমবদ্ধনীবীং
ত্বাং বীক্ষ্য সাধু জনুরেব কৃতার্থয়ানি॥ ৫॥

---

"হে প্রাণপ্রিয়ে! কুসুমতল্পং ত্বং অলং কুরু" ইতি ত্বাং প্রতি অচ্যুতস্য উক্তিস্বরূপং মকরন্দরসং ধয়ানি পিবানি। হে মাধব! সতীং মাং মুঞ্চ ইতি গদ্গদার্দ্ধবাক্যযুক্তায়াঃ তব নিকটং এত্য হরিং প্রতি আক্ষেপং করবাণি॥ ৪॥

তেন কৃষ্ণেন নিজবক্ষসি উদস্য উৎক্ষিপ্য রুদ্ধাং বামাং আনন্দবাষ্পতিমিতাং মুহুর্ব্বারম্বারং উচ্ছলন্তীং ব্যস্তালকাং স্খলিতবেণিং অবদ্ধনীবিং ত্বাং বীক্ষ্য সাধুজন্ম এব কৃতার্থয়ানি॥ ৫॥

---

শ্রীকৃষ্ণ তোমার করে ধারণ করিয়া কহিবেন,—হে প্রাণপ্রিয়ে! "তুমি এই কুসুম শয়ন অলঙ্কৃত কর, আমি এই উক্তি মকরন্দ রস পান করিব, নাগরোক্তি শ্রবণ করিয়া তুমি গদ্গদার্দ্ধ বচনে তাহাকে কহিবে,—"হে মাধব! আমি সতী, আমাকে ছাড়িয়া দেও" আমি এই কথা শুনিয়া তোমার নিকটে আসিয়া শ্রীকৃষ্ণকে তিরস্কার করিব॥ ৪॥

শ্রীকৃষ্ণ, বাম্য স্বভাববতী তোমাকে করযুগলের দ্বারা তুলিয়া নিজ-বক্ষঃস্থলে অবরোধ করিলে তুমি আনন্দবাষ্পাক্লিন্না হইলে এবং মুহুর্মুহুঃ উচ্ছলিত হইলে, তোমার চূর্ণকুন্তল ব্যস্ত হইবে, বেণীবন্ধন ও কটীবসন স্খলিত হইবে, তোমার এতাদৃশ পরম মধুর অবস্থা দর্শন করিয়া আমি আমার এই জন্ম ভালরূপে সফল করিব॥ ৫॥

শাতকুম্ভঘটিকাত্তবিমুক্তৈঃ
স্বেশ্বরং প্রমুদিতাঃ স্নপয়ন্তি ॥ ১৪ ॥
তচ্ছ্রীমদঙ্গং মৃদুচীনবাসসা
সম্মার্জ্য কেশানপতোয়বিন্দুকান্।
কৃত্বা চ প্রত্যুদ্গমনীয়মংশুকং
পত্রী হিরণ্যদ্যুতি পর্য্যধাপয়ৎ ॥ ১৫ ॥
তত্রোপবিষ্টস্য সুমৃষ্টবেদিকা-
বিন্যস্তপীঠেঽগুরুধূমবাসিতৈঃ।

---

সংভৃতৈঃ সম্যক্ ধৃতজলৈঃ কীদৃশৈঃ? পশ্চাৎ শাতকুম্ভং সুবর্ণং তস্য ঘটিকাসু ক্ষুদ্রঘটেষু আত্তৈর্গৃহীতৈর্মুক্তৈস্ত্যক্তৈঃ স্বেশ্বরং কৃষ্ণং স্নপয়ন্তি ॥ ১৪ ॥

পত্রী শ্রীমদঙ্গং মৃদু সূক্ষ্মবাসসা সংমার্জ্য, অপগতাঃ তোয়বিন্দবো যস্মাত্তথাভূতান্ কেশান্ কৃত্বা প্রত্যুদ্গমনীয়ং বস্ত্রং ধৌতবস্ত্রযুগ্মং পীতং পর্য্যধাপয়ৎ, তত্তস্মাদুদ্গমনীয়ং যৎ ধৌতয়োর্বস্ত্রয়োর্যুগং ॥ ১৫ ॥

কুমুদঃ কুমুদনামা দাসোঽপি মার্জ্জিতবেদিকায়াং বিন্যস্তপীঠে উপবিষ্টস্য

---

নির্ম্মিত ক্ষুদ্র ক্ষুদ্র ঘটে পুনঃ পুনঃ গৃহীত ও পুনঃ পুনঃ ত্যক্ত বারিদ্বারা স্বীয় নিজেশ্বর কৃষ্ণকে স্নান করাইয়া দিল ॥ ১৪ ॥

পত্রী নামক ভৃত্য, সূক্ষ্ম কোমল বসনে তাঁহার শ্রীঅঙ্গ মার্জ্জনা ও কেশ কলাপের জল শূন্য করিয়া সুবর্ণের ন্যায় সুন্দরবর্ণ বসনদ্বয় তাঁহাকে পরিধান করাইয়া দিল ॥ ১৫ ॥

তৎপর তিনি পরিমার্জ্জিত বেদিকার উপরি ভাগে অর্পিত পীঠোপরি উপবিষ্ট হইলে, কুমুদ নামক ভৃত্য, অগুরু ধূমে সুবাসিত ও কঙ্কতিকা ( চিরুণী )

জূটং কচৈঃ কঙ্কতিকাবিশোধিতৈ-
র্বিধায় দাম্না কুমুদোঽপ্যবেষ্টয়েৎ ॥ ১৬ ॥
বিধায় গোরোচনয়াস্য ভালে
তমালপত্রং মৃগনাভিমধ্যম্।
শৃঙ্গারকারী মকরন্দনামা
লিলেপ গাত্রাণি চতুঃসমেন ॥ ১৭ ॥
তস্য শ্রীমদ্ভুজযুগলয়োঃ কঙ্কণে চঙ্কনাখ্যে
হৈমে ভ্রাজন্মকরবদনে কর্ণয়োঃ কুণ্ডলে দ্বে।

---

শ্রীকৃষ্ণস্যাদৌ অগুরুধূপবাসিতৈঃ পশ্চাৎ কঙ্কতিকাবিশোধিতৈঃ কচৈর্জূটং একত্রীকৃতং বিধায় দাম্না অবেষ্টয়ৎ ॥ ১৬ ॥

মকরন্দনামা শৃঙ্গারকারী বেশকর্ত্তা অস্য ভালে ললাটে গোরোচনয়া কস্তূরীমধ্যং তমালপত্রং তিলকং বিধায় চতুঃসমেন কস্তূরীকর্পূরাগুরু-কুঙ্কুমেন গাত্রাণি লিলেপ ॥ ১৭ ॥

অস্য ভুজযুগলয়োঃ হৈমেচ চঙ্কণাখ্যে কঙ্কণে কর্ণয়োর্মকর ইব বদনে যয়োস্তাদৃশে দ্বে কুণ্ডলে শ্রীচরণযুগলে হংসাদপি মনোহরৌ প্রণাদৌ যয়োস্তৌ

---

দ্বারা কেশ কলাপ সংস্কার করিয়া তাহাতে রজ্জু দিয়া জূট (ঝুটি) বন্ধন করিয়াদিল ॥ ১৬ ॥

মকরন্দ নামক বেশকারী ভৃত্য, গোরোচনা দ্বারা ললাটে তমাল পত্র নামে তিলক রচনা করিয়া তাহার মধ্যস্থল মৃগনাভি দ্বারা পরিপূরিত করিল এবং কস্তূরী কর্পূর অগুরু ও কুঙ্কুম দ্বারা তাঁহার সর্ব্বাঙ্গ বিলেপিত করিয়া দিল ॥ ১৭ ॥

অনন্তর প্রেমকন্দ নামক ভৃত্য তাঁহার বাহু যুগলে সুবর্ণ নির্ম্মিত চঙ্কন

মঞ্জীরৌ শ্রীচরণযুগলে হংসহারিপ্রণাদৌ
হারং তারামণিমথ হৃদি প্রেমকন্দো যুযোজ ॥ ১৮ ॥
তত্র তত্র সুতং মাতা পশ্যন্তী প্রেমবিহ্বলা।
ত্বরয়ন্তী কৃতৌ দাসান্ স্বয়ঞ্চ বিদধে ক্রিয়াম্ ॥ ১৯ ॥
স্নাতানুলিপ্তাদৃতভূষিতাভ্যাং
শ্রীমদ্বল-শ্রীমধুমঙ্গলাভ্যাম্।
তথাবিধৈস্তত্র তদৈব লব্ধৈঃ
সমং বয়স্যৈর্বিররাজ কৃষ্ণঃ ॥ ২০ ॥

---

মঞ্জীরৌঃ হৃদি তারাবৎ প্রকাশবহুলো মণির্যত্র তাদৃশং হারং মুক্তামালাং প্রেমকন্দাখ্যঃ যুযোজ ॥ ১৮ ॥

যত্র যত্র স্থলে পুরা তৈলমর্দ্দনাদৌ প্রেরিতাঃ দাসাস্তত্র তত্র স্থলে প্রেমবিক্লবা মাতা সুতং পশ্যন্তী দাসান্ কৃতৌ তত্তৎকর্ম্মণি ত্বরয়ন্তী স্বয়ং চ ক্রিয়াং তৈল-মর্দ্দনরূপাং বিদধে ॥ ১৯ ॥

তথা শ্রীকৃষ্ণবৎ স্নাতানুলিপ্তাদৃতভূষিতাভ্যাং শ্রীবলদেবমধুমঙ্গলাভ্যাং। তদৈব লব্ধৈঃ প্রাপ্তৈরাগতৈর্বয়স্যৈশ্চ সমং তত্র শ্রীকৃষ্ণো বিররাজ ॥ ২০ ॥

---

নামক কঙ্কণ, কর্ণদ্বয়ে মকর কুণ্ডল, চরণদ্বয়ে হংসনাদ বিনিন্দিত নূপুর যুগল এবং হৃদয়ে তারা তুল্য উজ্জ্বল হার পরাইয়াদিল ॥ ১৮ ॥

দাসগণ যে যে স্থানে তৈল মর্দ্দনাদি বেশভূষা করিতেছিল স্নেহবিক্লবা যশোদা সেই সেই স্থানে উপস্থিত থাকিয়া পুত্রকে দর্শন করিয়া দাসদিগকে ত্বরা পূর্ব্বক কার্য্য করিবার আদেশ করিয়া স্বয়ং তৈল মর্দ্দন কার্য্য করিতে লাগিলেন ॥ ১৯ ॥

অনন্তর স্নান, অনুলেপন ও বিবিধ ভূষণে ভূষিত বলদেব, মধুমঙ্গল ও তথাবিধ অন্যান্য বয়স্যগণ তৎকালে আসিয়া উপস্থিত হইলে শ্রীকৃষ্ণ তাহাদের সহিত বিরাজ করিতে লাগিলেন ॥ ২০ ॥

তোয়ার্দ্রকঞ্চুকসুবেষ্টিততোয়পূর্ণ-
ভৃঙ্গারপালিবিমলাসনপঙ্‌ক্তিযুক্তাম্।
সংসিক্তমৃষ্টবরধূপবিধূপিতাং তান্
বেদীং নিনায় কিল ভোজয়িতুং তদাম্বা॥ ২১॥
শ্রীদাম-সুবলৌ বামে পুরোঽস্য মধুমঙ্গলঃ।
দক্ষিণে শ্রীবলশ্চান্যে পরিতঃ সমুপাবিশন্॥ ২২॥

---

অম্বা মাতা তদা তান্ শ্রীরামকৃষ্ণাদীন্ ভোজনবেদীং নিনায়, বেদীং কীদৃশীং? তোয়েনার্দ্রৈঃ কঞ্চুকৈঃ আবরকবস্ত্রৈঃ সুবেষ্টিততোয়পূর্ণভৃঙ্গার পালিভিঃ জলাধারপাত্রসমূহৈঃ সহ বিমলাসনপঙ্‌ক্তিভির্যুক্তাং। আদৌ সংসিক্তা ক্ষালিতা পশ্চান্মার্জ্জিতা চ সা বরধূপেন বিধূপিতা সুবাসিতাচ তাং॥ ২১॥

অস্য শ্রীকৃষ্ণস্য বামে শ্রীদাম-সুবলৌ, পুরোঽগ্রে মধুমঙ্গলঃ, দক্ষিণে বলদেবঃ, অন্যে পরিতঃ। এবাং বামদক্ষিণপার্শ্বে পরিতশ্চতুর্দ্দিক্ষু ইতি ব্যাখ্যায়াং পুলিনভোজনস্থল ইব তেষাং শ্রীকৃষ্ণাভিমুখত্বং বোধ্যং। উভয়পঙ্‌ক্তেঃ পার্শ্বদ্বয়ে বা॥ ২২॥

---

তখন জননী যে বেদী আর্দ্রীকৃত ও আবরক বসন দ্বারা পরিবেষ্টিত স্বর্ণ ভৃঙ্গার সহিত ও বহু মূল্যের আসন সকলে শোভিত এবং বারি দ্বারা অভিষিক্ত ও উৎকৃষ্ট ধূপে সুবাসিত হইয়াছিল, তাহাতে রাম কৃষ্ণ প্রভৃতি ঐ সকল বালকগণকে ভোজনার্থ লইয়া গেলেন॥ ২১॥

তখন কৃষ্ণ সেই মনোহর বেদীতে উপবিষ্ট হইলে তাঁহার বাঁমে শ্রীদাম সুবল, দক্ষিণে বলদেব, সম্মুখে মধুমঙ্গল এবং অন্যান্য সখাগণ ইতস্ততঃ উপবেশন করিলেন॥ ২২॥

তেষূপবিষ্টেষ্বথ পানকানি
স্বর্ণেষু পাত্রেষু সুসম্ভৃতানি।
পানায় চিত্রোপহৃতানি মাতা
পুত্রায় তেভ্যশ্চ দদৌ ক্রমেণ॥ ২৩॥
স্বস্বসংস্কৃতমিষ্টান্নং প্রাতরাশোপযোগি যৎ।
উপজহ্রুস্তয়াহূতা মাত্রে গোপ্যো মুদান্বিতাঃ॥ ২৪॥

---

তেষু রামকৃষ্ণাদিষু উপবিষ্টেষু মাতা পুত্রায়েতি পুত্রাভ্যামিত্যুক্তৌ তয়োরভেদাদেকবচনান্তঃ, অর্থাৎ পুত্রাভ্যাং রামকৃষ্ণাভ্যাং তেভ্যঃ সখিভ্যশ্চ ক্রমেণ পানকানি নারিকেলজল-সর্ব্বোত্তম ইক্ষুরস-বিকারজাতাদীনি পানায় দদৌ॥ ২৩॥

তয়া যশোদয়া আহূতা গোপ্যঃ, স্বস্বকৃতপক্কান্নং মিষ্টান্নমিতি বা পাঠঃ। প্রাতর্ভোজনোপযোগি যৎ পক্কান্নং তন্মাত্রে তস্যৈ যশোদায়ৈ উপজহ্রুর্দদুঃ॥ ২৪॥

---

ঐ রূপে তাঁহারা সকলে ভোজনার্থ উপবেশন করিলে জননী যশোদা স্বর্ণপাত্রে পরিপূরিত চিত্রা নাম্নী সখী কর্ত্তৃক আনীত পানক সকল অর্থাৎ নারিকেল জল ইক্ষুরস প্রভৃতি শ্রীকৃষ্ণকে ও তদ্বয়স্যদিগকে পানার্থ প্রদান করিলেন॥ ২৩॥

গোপীগণ যশোদা কর্ত্তৃক আহূত হইয়া স্ব স্ব কৃত পক্ক প্রাতর্ভোজনোপযোগি দ্রব্য সকল তাহার হস্তে প্রদান করিতে লাগিলেন॥ ২৪॥

শ্রীরাধয়া যত্নত এব গেহা-
দানীতখণ্ডোদ্ভবলড্ডুকানি।
গঙ্গাজলাখ্যান্যথ রঙ্গদেবী
তদিঙ্গিতেনোপজহার মাত্রে ॥ ২৫ ॥
তানি মাতা বলাদিভ্যো বিভজ্য স্নেহতো দদৌ।
প্রকীর্ণ-স্বর্ণপাত্রেষু বিনিধায় পৃথক্ পৃথক্* ॥ ২৬ ॥

---

রাধয়া গেহাৎ স্বগৃহাদানীতখণ্ডলড্ডুকানি তস্যা রাধায়া ইঙ্গিতেন রঙ্গদেবী মাত্রে উপজহার ॥ ২৫ ॥

মাতা তানি মিষ্টান্নানি বিস্তৃতস্বর্ণপাত্রেষু পৃথক্ পৃথক্ বিভজ্য বিনিধায় বলদেবাদিভ্যো দদৌ ॥ ২৬ ॥

---

অনন্তর শ্রীরাধা কর্তৃক স্বীয় গৃহ হইতে আনীত গঙ্গাজল নামক খণ্ডলড্ডুক সকল শ্রীরাধার ইঙ্গিতে রঙ্গদেবী যশোদার হস্তে প্রদান করিতে লাগিলেন ॥ ২৫ ॥

তখন যশোদা স্নেহার্দ্রচিত্তে রঙ্গদেবীর হস্ত হইতে ঐ সমুদায় লড্ডুক গ্রহণ করিয়া বিস্তৃত স্বর্ণপাত্রোপরি পৃথক্ পৃথক্ স্থাপন পূর্ব্বক বলদেব প্রভৃতি বালকগণকে বিভাগ করিয়া প্রদান করিতে লাগিলেন ॥ ২৬ ॥

---

* নিধায় স্বর্ণপাত্রেষু পুত্রায় চ পৃথক্ পৃথক্ ইতি পাঠান্তরং।

আস্বাদয়ন্তং ঘৃতপক্বমন্নং
সুনর্ম্মভিস্তানপি হাসয়ন্তম্।
আলোকয়ন্তং নয়নাঞ্চলেন
রাধাননং তং দদৃশু মুর্দাল্যঃ॥ ২৭॥
অদো ভদ্রমিদং মিষ্টমেতৎ স্নিগ্ধং সুচারু তৎ।
তর্জ্জন্যা দর্শয়ন্ত্যম্বা ভুঙ্ক্ষ্ব বৎসেত্যভাষত॥ ২৮॥
যদ্‌যদিষ্টং ভবেদ্‌যস্য জ্ঞাত্বা জ্ঞাত্বা হসন্ হরিঃ।
তস্মৈ তস্মৈ দদৌ তত্তৎ স্বপাত্রাৎ প্রক্ষিপন্ মুহুঃ॥ ২৯॥

---

আল্যঃ সখ্যঃ তং শ্রীকৃষ্ণং মুদা দদৃশুঃ, কীদৃশং তং ? ঘৃতপক্বমন্নমাস্বাদয়ন্তং, সুনর্ম্মভিস্তান্ সখীন্ হাসয়ন্তং, নয়নাঞ্চলেন রাধাননমালোকয়ন্তং॥ ২৭॥

অম্বা তর্জ্জন্যা দর্শয়ন্তী অভাষত, কিমভাষত ? অদোঽগ্রে স্থিতং পক্বান্নং ভদ্রং, হে বৎস ! ত্বং ভুঙ্ক্ষ্ব ইতি, ইদমন্নমিষ্টমিত্যাদি॥ ২৮॥

হরির্যস্য বালকস্য যদ্যদন্নমিষ্টং বাঞ্ছিতং ভবতি তত্তৎ তস্মৈ তস্মৈ স্বপাত্রাৎ মুহুর্হসন্ প্রক্ষিপন্ দদৌ॥ ২৯॥

---

শ্রীকৃষ্ণ ঘৃতপক বস্তু সকল ভক্ষণ করিতে করিতে সখাদিগের সহিত হাস্য পরিহাস করতঃ এক এক বার নয়নাঞ্চলে শ্রীরাধার বদন প্রতি নেত্রপাত করিতে লাগিলেন, এতাদৃশ শ্রীকৃষ্ণকে সখীগণ পরমানন্দে দর্শন করিতে লাগিলেন॥ ২৭॥

অনন্তর যশোদা তর্জনী দ্বারা প্রদর্শন পূর্ব্বক বারম্বার কহিতে লাগিলেন বৎস ! এই দ্রব্য অতি ভাল, ইহা অতি সুমিষ্ট, এইটী অতি মনোহর তুমি ভোজন কর॥ ২৮॥

তখন শ্রীকৃষ্ণ, বয়স্যদিগের মধ্যে যাহার যে বস্তু প্রিয়, তাহাকে

বীক্ষ্য যত্নান্বিতামম্বাং মন্দমশ্নন্তমচ্যুতম্।
পরিহাসপটুস্তস্মিন্ ব্রজেশামবদদ্বটুঃ ॥ ৩০ ॥
অয়ঞ্চেদ্ভুরি নাত্ত্যম্ব ! দেহি মে সর্ব্বমদ্ম্যসৌ।
ময়ৈবালিঙ্গিতঃ পুষ্টো ভবিতা ভূরিভোজিনা ॥ ৩১ ॥
নাস্য মন্দরুচেঃ শক্তির্ঘৃতপক্কান্নভোজনে।
তদস্মৈ লঘু রাদ্ধান্নং ব্যঞ্জনান্যম্ব ! দাপয় ॥ ৩২ ॥

---

মন্দভোজিনং কৃষ্ণং বীক্ষ্য যত্নান্বিতাং মাতরঞ্চ বীক্ষ্য তস্মিন্ কৃষ্ণে পরিহাসপটুঃ বটুর্ব্রজেশাং আহ ॥ ৩০ ॥

অয়ং শ্রীকৃষ্ণশ্চেদ্ভূরি নাত্তি, মে মহ্যং দেহি, সর্ব্বমহমদ্মি, ভূরিভোজিনা ময়া আলিঙ্গিতোঽসৌ কৃষ্ণঃ পুষ্টো ভবিষ্যতীতি হাস্যপটুত্বমস্য ॥ ৩১ ॥

অন্যদপি হাস্যমাহ, মন্দরুচেরস্য ঘৃতপক্কান্নভোজনে শক্তির্নাস্তি তত্তস্মাৎ অস্মৈ লঘু রাদ্ধান্নব্যঞ্জনানি লঘু যথাস্যাত্তথা সংসিদ্ধমন্নাদিকং দাপয়। রাধ সাধ সংসিদ্ধৌ ধাতুঃ ॥ ৩২ ॥

---

পাত্র হইতে উত্তোলন করিয়া হাস্য বদনে বারম্বার তাহাই প্রদান করিতে লাগিলেন ॥ ২৯ ॥

ভোজন কার্য্যে শ্রীকৃষ্ণের শৈথিল্য দেখিয়াও পরিবেশন কার্য্যে যশোদার যত্নাতিশয় সন্দর্শন করিয়া পরিহাস পটু বটু মধুমঙ্গল ব্রজেশ্বরীকে কহিলেন ॥ ৩০ ॥

মাতঃ! কৃষ্ণ কিছুমাত্র আহার করিতে পারিতেছে না, খাদ্য বস্তু যাহা কিছু আছে তৎ সমুদায়ই আমাকে প্রদান কর, আমি বহু ভোক্তা, ভোজনান্তে আলিঙ্গন করিব তাহা হইলেই কৃষ্ণের শরীর স্থূল হইয়া উঠিবে ॥ ৩১ ॥

অগ্নিমান্দ্য দোষে কৃষ্ণের ঘৃতপক্ক ভোজন করিবার শক্তি নাই অতএব হে মাতঃ! উহাকে লঘু তণ্ডুলের অন্ন ও ব্যঞ্জন প্রদান কর ॥ ৩২ ॥

অথ কৃষ্ণঃ স্বপাত্রস্থপকান্নাঞ্জলিভির্হসন্।
পঞ্চষৈঃ পূরয়ামাস ভুঙ্ক্ষ্বেতি বটু-ভাজনম্ ॥ ৩৩ ॥
ততো বামকফোণিং* স্বং বাদয়ন্ বামপার্শ্বকে।
সম্যগ্‌ভোক্তুং কৃতারম্ভঃ প্রহৃষ্টো বটুরাহ তম্ ॥ ৩৪ ॥
বয়স্য ! পশ্য ভক্ষ্যেঽহমিত্যশ্নন্ কবলদ্বয়ম্।
মাতর্মে দধি দেহীতি প্রাহিণোত্তাং তদাহৃতৌ ॥ ৩৫ ॥

---

শ্রীকৃষ্ণঃ তস্য পক্বান্নে আগ্রহং জ্ঞাত্বা পঞ্চষৈঃ স্বপাত্রস্থপকান্নানামঞ্জলিভি-ভুর্ঙ্ক্ষ্ব ইত্যুক্ত্বা হসন্ বটোর্ভজনং পূরয়ামাস ॥ ৩৩ ॥

ততঃ বামপার্শ্বকে স্বং বামকফোণিং বাদয়ন্ সম্যক্ ভোক্তুং কৃতারম্ভো বটুস্তং শ্রীকৃষ্ণমাহ ॥ ৩৪ ॥

ভো বয়স্যাহং ভক্ষ্যে পশ্য ইত্যুক্ত্বা কবলদ্বয়ং গ্রাসদ্বয়মশ্নন্ হে মাতঃ! মে দধি দেহি ইত্যুক্ত্বা তাং তদাহৃতৌ দধ্যানয়নে প্রাহিণোৎ ॥ ৩৫ ॥

---

অনন্তর মধুমঙ্গলের এই বাক্য শ্রবণ করিয়া কৃষ্ণ হাস্য করিতে করিতে নিজের পাত্র হইতে পাঁচ ছয় অঞ্জলি পক্বান্ন গ্রহণ পূর্ব্বক তদ্দ্বারা "ভোজন কর" এইরূপ বলিয়া মধুমঙ্গলের পাত্র পূর্ণ করিয়াদিলেন। ৩৩ ॥

মধুমঙ্গল, কৃষ্ণপ্রদত্ত পক্বান্ন প্রাপ্ত হইয়া বামপার্শ্বে স্বীয় বাম কফোণি [ কুনুই ] বাদ্য করিতে করিতে সমুদায় দ্রব্য গুলি ভোজন করিতে আরম্ভ করিয়া প্রহৃষ্টান্তঃকরণে শ্রীকৃষ্ণকে কহিলেন ॥ ৩৪ ॥

সখে ! আমি আহার করি তুমি দেখ, এই বলিয়া একেবারে দুই গ্রাস বদনে অর্পণ করিলেন, আর মধ্যে মধ্যে হে মাতঃ! "আমাকে দধি প্রদান কর" এই বলিয়া শ্রীযশোদাকে দধি আনয়নে প্রেরণ করিলেন ॥ ৩৫ ॥

---

* স স্ববামকফোনিং ইতি পাঠান্তরং।

গোপাঃ! পশ্যত নৃত্যতীহ চপলঃ পক্কান্নলব্ধাশয়া*
কীশেশো দধিলম্পটোঽহমিতি তান্ কৃত্বোন্মুখাংস্তদ্দিশি।
তেষাং ভোজনভাজনেষু শনকৈরাক্ষিপ্য ভক্ষ্যং নিজং
সর্ব্বং ভুক্তমিদং ময়েতি স পুনর্গর্ব্বায়মানোঽবদৎ॥ ৩৬॥

অথাগতাং তাং দধিপাত্রহস্তা-
মুবাচ পশ্যাম্ব! বিনৈব দধ্না।
ময়োপভুক্তং দ্রুতমেব সর্ব্বং
তৎপায়সং দাপয় ভূরি মহ্যম্॥ ৩৭॥

---

মাতরি দধ্যানয়নার্থং গতায়াং সত্যাং হে গোপাঃ! দধিলম্পটশ্চপলঃ কীশেশঃ বানরশ্রেষ্ঠঃ পক্কান্নলব্ধাশয়া নৃত্যতি পশ্যত ইত্যুক্ত্বা তান্ গোপান্ তদ্দিশি উন্মুখান্ কৃত্বা নিজং সর্ব্বং ভক্ষ্যং তেষাং গোপানাং ভোজনপাত্রেষু নিক্ষিপ্য স পুনঃ গর্ব্বায়মানঃ সন্ ইদং সর্ব্বং ময়া ভুক্তং ইত্যবদৎ॥ ৩৬॥

হাস্যকারী স তামাহ দধ্না বিনৈব ময়া সর্ব্বং ভুক্তং। ভূরি পায়সং মহ্যং দাপয়॥ ৩৭॥

---

যশোমতী দধি আনয়নে গমন করিলে মধুমঙ্গল বয়স্যগণকে সম্বোধন পূর্ব্বক কহিলেন হে গোপগণ! ঐ দেখ দধিলোলুপ একটা বানর পক্কান্ন লাভার্থ নৃত্য করিতেছে, তাহারা মধুমঙ্গলের এই বাক্য শ্রবণ করিয়া সেই দিগের প্রতি ঊর্দ্ধ মুখে দৃষ্টিপাত করিবা মাত্র ঐ মধুমঙ্গল আপনার পত্র স্থিত ভক্ষ্য সকল তাহাদের পাত্রে নিক্ষেপ করিয়া সগর্ব্বে কহিতে লাগিলেন এই দেখ আমি সমুদয় ভক্ষণ করিয়াছি॥ ৩৬॥

অনন্তর তিনি যশোদাকে দধিপাত্র হস্তে ধারণ পূর্ব্বক আগমন করিতে দেখিয়া কহিলেন হে মাতঃ! তুমি দধি আনয়ন করিতে না করিতে সমুদয় ভোজন করিয়াছি এক্ষণে আমাকে শীঘ্র পায়স প্রদান কর॥ ৩৭॥

---

* মিষ্টান্নলুব্ধাশয়া ইতি পাঠান্তরং।

হৈমেষু পাত্রেষু নিধায় রাধয়া
নবীনরম্ভাদলমন্দমারুতৈঃ।
শীতীকৃতং স্বে পরিবেশিতং করে
তেভ্যো দদৌ পায়সমাশু রোহিণী ॥ ৩৮ ॥
স্যন্দানিকোপরি ধৃতেষু পুরঃ সুবর্ণ-
স্থালীচয়েষ্বনুচরৈর্বিমলাদিমুখ্যৈঃ।

---

ভোজনং "মধুরেণ সমাপয়েদিতি" গৌড়ে রীতি। ব্রজে পরমান্নমাদৌ ভুক্ত্বা পশ্চাদন্নব্যঞ্জনাদিকং ভুঙ্‌ক্তে। অত্র আদাবন্তে চ মধুরং মধ্যে লাবণং কঠিনং চেতি রীত্যা রাধয়া নবীন-কদলীপত্র-পবনেন শীতীকৃতং পায়সং স্বে করে রোহিণীকরে পরিবেশিতং দত্তং রোহিণী তেভ্যো রামকৃষ্ণা-দিভ্যো দদৌ ॥ ৩৮ ॥

বিমলাদিমুখ্যৈরনুচরৈঃ পুরোঽগ্রে স্যন্দানিকা ব্রজে পরিখাখ্যা সেপায়া

---

স্বর্ণ পাত্রে স্থাপিত ও শ্রীরাধা কর্ত্তৃক নবীন কদলী পত্র সঞ্চালন জন্য পবনদ্বারা সুশীতল পায়স রোহিণী দেবীর হস্তে প্রদত্ত হইলে শ্রীরোহিণী তাহা রামকৃষ্ণ প্রভৃতি বালকগণকে তৎক্ষণাৎ পরিবেশন করিতে লাগিলেন* ॥ ৩৮ ॥

এবং তিনি বিমলাদি অনুচরগণ কর্ত্তৃক অগ্রে স্যন্দানিকোপরি (ত্রিপদীতে) সুবর্ণ পাত্র সমূহে রক্ষিত ও শ্রীরাধা কর্ত্তৃক নিজকরে অর্পিত

---

* ভোজনান্তে সুমধুর দ্রব্য ভোজন দ্বারা, ভোজনকার্য্য সমাধা করিবে ইহা গৌড় দেশীয় নিয়ম; পরন্তু ব্রজে পরমান্ন প্রভৃতি মিষ্টবস্তু ভোজন করিয়া পশ্চাৎ অন্নব্যঞ্জনাদি ভোজন করে তদনন্তর পুনরায় মিষ্টদ্রব্যাদি ভোজন করিয়া থাকে, এই অনুসারে প্রথমতঃ পায়স পরিবেশন করিলেন।

রাধার্পিতং নিজকরে বরমোদনং সা
তেভ্যস্ততঃ পরিবিবেশ শনৈর্বলাম্বা ॥ ৩৯ ॥

আনীয়ানীয় গান্ধর্ব্বা দত্তানি ব্যঞ্জনানি সা।
শাকাদীন্যম্লশেষাণি তেভ্যোঽদাৎ ক্রমশঃ শনৈঃ ॥ ৪০ ॥

রম্ভোদরস্থচ্ছদবর্ণলাঘবাঃ
সংমৃষ্টগোধূমসুচূর্ণরোটিকাঃ।
ঘৃতাভিষিক্তাঃ পরিবেশিতাস্তয়া
তেভ্যোঽন্যপাত্রেষু নিধায় সা দদৌ ॥ ৪১ ॥

---

ত্রিপদী তদুপরি সুবর্ণ-স্থালীসমূহেষু ধৃতেষু সৎসু সা বলাম্বা রোহিণী নিজ-করে রাধার্পিতং বরমোদনং তেভ্যঃ শনৈঃ পরিবিবেশ ॥ ৩৯ ॥

আনীয়ানীয় দত্তানি শাকমারভ্যাম্লান্তানি ব্যঞ্জনানি সা রোহিণী তেভ্যঃ শনৈরদাৎ ॥ ৪০ ॥

তয়া রাধিকয়া পরিবেশিতাঃ, সংমৃষ্টগোধূমচূর্ণস্য রোটিকাঃ। কীদৃশাঃ? রম্ভা কদলী তদুদরস্থস্য ছদস্য পত্রস্যেব বর্ণাঃ শুক্লাঃ লাঘবাশ্চ সুমৃষ্টগোধূম-চূর্ণরোটিকাঃ ইত্যাদি বিশেষণৈঃ কোমলাঃ স্বল্পভারাঃ সূক্ষ্মাশ্চান্যপাত্রেষু নিধায় সা রোহিণী দদৌ ॥ ৪১ ॥

---

উৎকৃষ্ট অন্ন ধীরে ধীরে স্বহস্তে তাহাদিগকে পরিবেশন করিতে লাগিলেন ॥ ৩৯ ॥

তখন রোহিণী শ্রীরাধাকর্ত্তৃক পুনঃ পুনঃ আনীত শাক অম্ল পর্য্যন্ত ব্যঞ্জন সকল তাঁহাদিগকে অনবরত ক্রমান্বয়ে প্রদান করিতে লাগিলেন ॥ ৪০ ॥

এবং তিনি রাধিকা প্রদত্ত কদলীবৃক্ষের গর্ভস্থ পত্রের ন্যায় শুক্লবর্ণ ও কোমল এবং ঘৃত দ্বারা অভিষিক্ত, সম্যক্‌রূপে মর্দ্দিত গোধূম চূর্ণের রোটিকা সকল পাত্রান্তরে স্থাপন পূর্ব্বক তাঁহাদিগকে পরিবেশন করিতে লাগিলেন ॥ ৪১ ॥

ধনিষ্ঠয়া যল্ললিতাদিসংস্কৃতং
তত্তদ্রসালাদিকমাহৃতং পুরঃ ।
কৃত্বা পৃথক্ পাত্রচয়ে ব্রজেশ্বরী
সস্নেহমেভ্যো দদতী মুমোদ সা ॥ ৪২ ॥
হৃদয়দয়িতমুখবীক্ষণহৃষ্টা-
স্তদতিমধুরমৃদুকান্তিবিকৃষ্টাঃ ।
মুমুদুরুদিতপৃথুভাববিহস্তা
রমণভবনমধি তাঃ পুরুশস্তাঃ ॥ ৪৩ ॥

---

যল্ললিতাদি সংস্কৃতং তত্তদ্রসালাদিকং পৃথক্ পাত্রচয়ে কৃত্বা ধনিষ্ঠয়া পুরোহগ্রে আহৃতং সা ব্রজেশ্বরী তেভ্যো দদতী মুমোদ ॥ ৪২ ॥

রমণভবনমধি শ্রীকৃষ্ণভবনে পুরুশস্তাঃ প্রচুরমঙ্গলাস্তা রাধাস্থা মুমুদুঃ, কীদৃশ্যঃ ? হৃদয়দয়িতস্য কৃষ্ণস্য মুখবীক্ষণেন হৃষ্টাঃ । তস্য কৃষ্ণস্যাতিমধুরমৃদুকান্তিভির্বিকৃষ্টাঃ, উদিতপৃথুভাবনে বিহস্তা ব্যাকুলাঃ ॥ ৪৩ ॥

---

ললিতাদি কর্ত্তৃক প্রস্তুত রসালা প্রভৃতি ধনিষ্ঠা পৃথক্ পৃথক্ পাত্র সমূহে অগ্রে আনয়ন করিল, ব্রজেশ্বরী যশোদা স্নেহার্দ্র চিত্তে সেই সেই দ্রব্য তাঁহাদিগকে প্রদান পূর্ব্বক পরমানন্দিতা হইলেন ॥ ৪২ ॥

কৃষ্ণভবনের প্রচুর মঙ্গলের স্বরূপ শ্রীরাধা প্রভৃতি সখীগণ, প্রাণবল্লভ শ্রীকৃষ্ণের মুখচন্দ্র সন্দর্শন করিয়া আনন্দিতা ও তাঁহার মনোহর মধুর কান্তি দর্শনে ও সমুদিত বাল্যভাবে আকুলা হইয়া পরমানন্দ লাভ করিতে লাগিলেন ॥ ৪৩ ॥

